# অন্তিমপর্বের দুটি কবিতা

১

'বোঝানের দায়িত্ব নয় কবিতার, কবিতা কেবল প্রাণিত করতে জানে'— বলেছেন শঙ্খ ঘোষ,* রবীন্দ্রনাথের দোহাই পেড়ে। কবিতার সঙ্গে গদ্যের প্রভেদ একটা আছে নিশ্চয়ই; কিন্তু, প্রথমত, সে-প্রভেদ এই নয় যে কবিতা কিছু না-বুঝিয়েই প্রাণিত করে, আর গদ্য বোঝায় কিন্তু প্রাণিত করে না কখনও। দ্বিতীয়ত, সাহিত্যের এই দুই বিভাগের মাঝখানে কোনো অলঙ্ঘ্য কাঁটাতারের বেড়া দেওয়া হয়নি সবকালের মতো, সর্বাবস্থার জন্য, সর্বসম্মতিক্রমে। আনাগোনা, সীমানা-সরহদ্দের রদবদল চলছে হামেশাই। গদ্য দরকার পড়লে কাব্যধর্মী হ'য়ে ওঠে—যেমন উপনিষদে; প্লেটো আর বের্গসঁর দর্শনে; গিবন আর মম্‌সনের ইতিহাসে; তুর্গেনেভ, লরেন্স আর জয়েসের উপন্যাসে; মোপাসাঁ আর রবীন্দ্রনাথের ছোটোগল্পে। কবিতা আপন অন্তরের তাগিদেই গদ্যকে বুকে টেনে নেয়—তার উদাহরণ হোমর, ভার্জিল, ব্যাস, দান্তে, শেক্সপীয়র, গ্যেটে, এলিয়ট এবং রবীন্দ্রনাথে অজস্র ছড়ানো রয়েছে।

বোঝানোর একটি অর্থ একজনের মনের কথা আর-একজনের মনের দেউড়িতে পৌঁছিয়ে দেওয়া। কথার শুধু হৃৎস্পন্দনটুকু নয়, বহির্জগতের যে-বস্তু বা অবস্থার অভিঘাতে সে-হৃদয়াবেগের জন্ম এবং যার বহমান চেতনার সঙ্গে তার পরিপুষ্টি অবিচ্ছেদ্যভাবে জড়িত সেই সমগ্র উপলব্ধির মন থেকে মনান্তরে সঞ্চার—এই অর্থে বোঝানোর দায়িত্ব কবি না-নিলে আর কে নিতে পারে? অনুভূতি বাদ দিয়ে বিষয়ের যে নিরঞ্জন সত্তা তার যথাযথ সংবাদবহন বিজ্ঞান এবং বিজ্ঞান-সদৃশ গদ্যের কাজ; বিষয়টাকে উপেক্ষা ক'রে শুধুমাত্র তার অনুভূতিটুকু ছেঁকে নিয়ে সে-অনুভূতির বিস্তারিত অভিব্যঞ্জনা সংগীতে পাই আমরা। এ-দুয়ের মাঝখানে পড়েন কবি। এক দিককার দায়িত্ব এড়াতে গেলে তিনি বৈজ্ঞানিক (বা দার্শনিক কিংবা ঐতিহাসিক) হ'য়ে পড়বেন, পদ্য ছেড়ে গদ্যের আশ্রয় গ্রহণ

* ভূমিকার শেষ অনুচ্ছেদ দ্রষ্টব্য

করবেন ; অন্যদিককার দায়িত্ব থেকে মুক্তি চাইলে তাঁকে হ'তে হবে সংগীতকার, কলম ছেড়ে আঙুলে পরতে হবে মেজরাব।

কবিতার গভীর তলে যে-অর্থ লুকানো থাকে তার সন্ধানে ডুব দিতেই আমরা অভ্যস্ত ছিলাম ; আজ শুনছি তার উপরিতলে যে-স্বর ও ব্যঞ্জন ধ্বনির মোহিনী মায়া বিস্তৃত সেখানেই কবিতার সারাৎসার খুঁজতে হবে। আমরা ভুলতে বসেছি যে অর্থের গরবেই কথা গরবিনী। অবশ্য উঁচুদরের গাইয়েরা সে-গরব উপেক্ষা ক'রে যে-ক'টি কথার উপর রাগ-রাগিণীর বিস্তার করেন তার অর্থ যৎসামান্যই হয়, অনেক সময়ে কালোয়াতি গানের কথা ঠিকমতো বোঝাই যায় না। কিন্তু অর্থের দৈন্য ঘোচাবার জন্য থাকে কণ্ঠের ঐশ্বর্য আর আজীবন স্বরের সাধনা। মালার্মে-ভালেরির প্রদর্শিত পথে যদি কবিতাকে সংগীতের পর্যায়েই তুলতে চান আধুনিক কবিরা তা হ'লে সংগীতের বলিষ্ঠ পরিণত আঙ্গিকের চর্চা করতে হবে তাঁদের। শুধু কবিতার বাচ্যার্থের উপর কাঁচি চালালেই সাংগীতিক ব্যঞ্জনার জামা তৈরি হ'য়ে যাবে ভাবাটা আত্মপ্রবঞ্চনা এবং পাঠককে বঞ্চিত করা। ইতিমধ্যে শেক্সপীয়র কিংবা রবীন্দ্রনাথ কথার যে অপরিমেয় শক্তি-উৎসের সন্ধান দিয়ে গেছেন তার ভগ্নাংশমাত্র বেছে নিয়ে শুচিবায়ুগ্রস্ত বিধবাদের মতো বলা কি সাজে—বাকিটা সকড়ি, ওতে গদ্যের ছোঁয়া লেগেছে? ধর্ম হৃদয়ের ব্যাপার, আচারের নয় ; কবির ধর্মও। কবির ধর্ম তো বিশেষ ক'রে। গদ্যের ছোঁয়া বাঁচাতে গিয়ে পাঠকের ছোঁয়ার বাইরে চ'লে যাচ্ছেন না কি আধুনিক কবিরা, বুঝিয়ে বলার ভয়ে কি নিজেকে স্ফিঙ্ক্স্-এর মতো অনধিগম্য ক'রে তুলছেন না? আমি অবশ্য অকবি পাঠকের কথা ভাবছি। কবিরাই পরস্পরের কবিতা পড়বেন এবং তার মর্মোদ্ঘাটন করবেন অর্থাৎ কবিতার উপর আর-একটি কবিতা লিখবেন—এটাকেই যদি স্বাভাবিক ঠাওরানো হয়, তাহ'লে কিছু বলার নেই।

ভাষার এ-পারে আছেন লেখক, ও-পারে-পাঠক। মাঝখানে যদি বোঝা-বুঝির সেতুবন্ধন না-হয়, তবে বলতেই হবে একপক্ষের বা উভয়পক্ষের দোষ ঘটেছে : পাঠক আনাড়ি বা নির্বোধ হ'তে পারেন, লেখকও আনাড়ি বা এক-গুঁয়ে বা অসদ্গুরু-চালিত হ'তে পারেন ; অথবা উভয়ত। কবি যখন ভাষাশিল্পী তখন বোঝানোর অর্থাৎ সম্পূর্ণ উপলব্ধিকে কমিউনিকেট করার দায়িত্ব কবি-কর্মেরই অন্তর্গত। রবীন্দ্রনাথ কখনো এ-দায়িত্ব এড়াননি। কিন্তু বোঝানো মানে

প্রমাণ করা নয়। সে-ঝুঁকি বৈজ্ঞানিকের, ঐতিহাসিকের, দার্শনিকের। কেউ শেষ অবধি কিছুই তর্কাতীতরূপে প্রমাণ করতে পারেন না—প্রমাণ কাকে বলে সে-বিষয়েই অনেক মত। তবে চেষ্টার ত্রুটি নেই এঁদের। অণোরণীয়ান থেকে মহতোমহীয়ান যাবতীয় বস্তুর মধ্যে তন্নতন্ন ক'রে খুঁজছেন গহ্বরেষ্ঠ তথ্য, বিশ্লেষণী ও সংশ্লেষণী, আরোহী ও অবরোহী যুক্তির সোপান বেয়ে উঠছেন প্রত্যক্ষ থেকে অপ্রত্যক্ষে, বিশেষ থেকে সামান্যে, বহু থেকে একে। কবি কিন্তু ব'লেই খালাস। কোনোপ্রকার প্রমাণ উপস্থিত করার গরজ নেই তাঁর, কারণ প্রয়োজন নেই। প্রমাণ না-দিয়েই মানিয়ে নেওয়ার অর্থাৎ মনে ধরাবার কৌশল তাঁর জানা আছে। তাকেই বলে কাব্যকৌশল। রবীন্দ্রনাথ যদি ব'লে থাকেন 'বোঝানোর দায়িত্ব নয় কবিতার', তবে নিশ্চয়ই এই অর্থেই বলেছিলেন।

'নবজাতক'-এর "প্রশ্ন" কবিতাটিতে কয়েকটি গদ্যধর্মী পঙক্তি আবিষ্কার ক'রে শঙ্খ ঘোষ রায় দিয়েছেন, ওটা কবিতাই নয়, 'শেষ লেখা'র ১৪-সংখ্যক কবিতার প্রাক্‌রচিত পদ্যভাষ্য। একদিন ছিলো যখন অকবিজনোচিত শব্দ কবিতায় স্থান দেওয়ার কথা ভাবলে আঁতকে উঠতেন কবিরা। আজ শুধু অকবিজনোচিত নয়, রীতিমতো অভদ্রজনোচিত শব্দের উপর পক্ষপাত জ'ন্মে গেছে কবিদের। কিন্তু কবিতার মধ্যে অকবিজনোচিত পঙক্তি—এমন পঙক্তি যা গদ্য ব'লে ভুল হ'তে পারে? সর্বনাশ, জাত যাবে যে।

বড়ো দুঃখের সঙ্গে লক্ষ করলাম, শঙ্খ রবীন্দ্রনাথের শেষ দশ বছরের কবিতাকে এই কারণে প্রায় জাতিচ্যুত ব'লে বিচার দিয়েছেন। এমনি এক বিচার প্রত্যাসন্ন জেনে কি রবীন্দ্রনাথ বহু আগেই বলেছিলেন, 'আমি ব্রাত্য, আমি মন্ত্রহীন'? শেষ দশ বছরের রচনায় রবীন্দ্র-প্রতিভা এমন অমোঘ, এমন দুঃসাহসিক যে, কোনো শাস্ত্রের নির্দেশ, আচারের বাধা, গণ্ডির বেড়া মেনে চলার প্রয়োজন বোধ করেননি তিনি; পদ্যে এনেছেন গদ্যের ঋজুতা, গদ্যে জাগিয়েছেন পদ্যের স্পন্দন, বোধিকে করেছেন বেদনাময়, তত্ত্বকে করেছেন প্রাণস্পন্দিত। বেদ-উপনিষদের, বাইবেলের, রুমীর মস্‌নবীর, হাফিজের গজলের শ্রেষ্ঠ অংশ যেমন শুদ্ধ কবিতা হ'য়েও শুধু কবিতা নয়, রবীন্দ্রনাথের শেষ পর্বের রচনার শ্রেষ্ঠ ভাগও তেমনি কবিতার চেয়ে বেশি হ'য়েও কবিতার চেয়ে কম নয়। শুধু বৈদিক গাথা বা উপনিষদের শ্লোকের সঙ্গে তুলনা করলে অবশ্য ভুল হবে। নিতান্ত মানুষী প্রেমের কবিতাও রবীন্দ্রনাথের সত্তর থেকে আশি বছর বয়সের রচনাতে গুণে ও

গণনায় বিস্ময়কর, অন্য-কোনো দশকের সঞ্চিত ভাণ্ডার তাকে সহজে হার মানাতে পারবে ব'লে আমার মনে হয় না।

'It seems, as one becomes older, that the past has another pattern and ceases to be a mere sequence or even development the latter a partial fallacy encouraged by superficial notions of evolution, which becomes, in the popular mind, means of disowning the past'

উদ্ধৃত বাক্যটি কোনো জনপ্রিয় দার্শনিকের সুলিখিত প্রবন্ধ-সংকলনে পাওয়া যাবে না। গেলে একটুও বেমানান ঠেকতো না, তবে পাঠকের চোখে তার গভীর কাব্যিক তাৎপর্য ধরা পড়তো না। টি. এস. এলিয়ট এই জটিল দীর্ঘ গদ্য-বাক্যটিকে পাঁচটি পঙক্তিতে ভাগ ক'রে প্রত্যেক পঙক্তির গোড়ায় বড়ো অক্ষর বসিয়ে *Four Quartets*-এর ২৮ পৃষ্ঠায় বিন্যস্ত করেছেন। সেখানেও বেসুর বাজেনি। এমনি আরো গোটা পনেরো গদ্য বাক্য ছড়ানো রয়েছে ঐ নাতিদীর্ঘ কাব্যে। কোনো সুধী পাঠক বা কবি-সমালোচক এই 'অকবিতার অংশগুলিকে নির্মমভাবে বাদ দিয়ে' কাব্যখানিকে 'শুদ্ধ' করার প্রস্তাব তুলেছেন ব'লে তো শুনিনি।

'তুমি যাকে বলো সুন্দর, তা বহুরূপী পঞ্চভূতে, চিত্রল উদ্ভিদে কিংবা সূর্যাস্তের বর্ণসমারোহে নেই, আছে শুধু আমারই অহমিকায়'—এই দৃষ্টিসৃষ্টিবাদী দার্শনিক গদ্য-বাক্যে কয়েকটি শব্দের স্থান অদলবদল ক'রে বুদ্ধদেব বসু তাকে পদ্য করেছেন। সেটা কিছু নয়, যে-কোনো গদ্য-বাক্যকে সামান্য বদলে দিলে তা পদ্য হ'তে পারে। আমরা আশ্চর্য হ'য়ে যাই ( কিন্তু কেনই-বা আশ্চর্য হবো ? ) যখন লক্ষ করি যে এই তত্ত্ববাক্য এবং এমনি আরো-কয়েকটি বাক্য একটি সুন্দর কবিতা "মরত্ব-সংগীত"-এর অঙ্গীভূত। যা গদ্যে বলা যায়, যা ছন্দোবদ্ধ গদ্যেই বলা হয়েছে, এমন সমস্ত কথা কবিতা থেকে বাদ না-দিলে আমাদের শ্রেষ্ঠ কবিদের রচনা জাতিচ্যুত ব'লে ধার্য হবে—সে অশুভ দিন আশা করি সাহিত্যে কখনো আসবে না। কোনো কবিতায় কয়েকটি গদ্য বা গদ্যধর্মী পঙক্তি থাকলেই তার মূল্যহানি ঘটে না। পঙক্তিগুলি কবির অক্ষমতাপ্রসূত, না বিশেষ অনুষঙ্গে বিশেষ উদ্দেশ্যসিদ্ধির জন্য আনা হয়েছে, তারা কবিতাকে পূর্ণতা দান করছে না খণ্ডিত করছে—এটাই বিচার্য। পঙক্তিবিচার কাব্যবিচার নয়।

যে-পঙক্তিগুলিতে শঙ্খ 'ছন্দ আর মিল ছাড়া' আর-কিছুই খুঁজে পাননি 'যা কবিতা হিসাবে গ্রাহ্য, অনিবার্য, যা কেবলই গদ্য নয়', পূর্বানুষঙ্গসহ "প্রশ্ন" কবিতার সেই অংশটা উদ্ধৃত করছি :

বহু যুগে বহু দূরে স্মৃতি আর বিস্মৃতি-বিস্তার,
যেন বাষ্পপরিবেশ তার
ইতিহাসে পিণ্ড বাঁধে রূপে-রূপান্তরে
'আমি' উঠে ঘনাইয়া কেন্দ্র-মাঝে অসংখ্য বৎসরে।
সুখদুঃখ ভালোমন্দ রাগদ্বেষ ভক্তি সখ্য স্নেহ
এই নিয়ে গড়া তার সত্তাদেহ ;
এরা সব উপাদান ধাক্কা পায়, হয় আবর্তিত,
পুঞ্জিত, নর্তিত।
এরা সত্য কী যে
বুঝি নাই নিজে।
বলি তারে মায়া—
যাই বলি শব্দ সেটা, অব্যক্ত অর্থের উপচ্ছায়া।

এই ক'টি পঙক্তিতে রবীন্দ্রনাথ বহু দার্শনিক মত ও জিজ্ঞাসা সংহত করেছেন ; সে-সব কথা গদ্যে বুঝিয়ে বলতে গেলে ( যেভাবে বুঝিয়ে বলা গদ্যে সংগত ও প্রত্যাশিত ) শতাধিক পৃষ্ঠার একটি নিবন্ধ রচনা করতে হয়। 'আমি'র রহস্য সম্পর্কে উপনিষদকার এবং সক্রেটিসের সময় থেকে জিজ্ঞাসা ও গবেষণার শেষ নেই ; কতো মতবাদ গ'ড়ে উঠেছে ও ভেঙে গেছে বা ঈষৎ ভগ্নদশায় এখনও টিকে আছে, মনের কতো দিক, কতো গ্রন্থি, কতো স্তর উদ্ঘাটিত হয়েছে, অথচ কোনো সন্দেহ নেই যে অনুদ্ঘাটিত সত্যের তা ভগ্নাংশমাত্র। জানা ও আধোজানা সব কথা বলার পরও আমাদের প্রত্যয় আরো দৃঢ় হয় যে কিছুই বলা হয়নি ; সবচেয়ে সত্য যে-আমি, জ্ঞাতা বা সাক্ষী, 'মনেরও মন', তার সম্বন্ধে যে বলার মতো কিছু বলা হয়নি শুধু তা-ই নয়, কিছু বলা সম্ভবই নয় ; সে-আমি আক্ষরিক অর্থে অনির্বচনীয়। আরো একটা কথা এবং এ-কবিতাটি বুঝতে হ'লে সেটাই বড়ো কথা। মনের অনেক-কিছু জানা নেই যেমন, তেমনি অণুপরমাণুর, নক্ষত্র-নীহারিকারও অনেক-কিছু জানা নেই। কিন্তু মস্ত প্রভেদ এই যে আত্মা সম্বন্ধে যখন কিছু বলি বা ভাবি তখন অজানা অংশ একেবারে বাদ যায় না : 'আমি' যে আমিই, তার চেয়ে নিকট, তার চেয়ে অন্তরঙ্গ, তার চেয়ে সত্য তো আর-কিছু নেই। সুতরাং যা বলতে বা ভাবতেও পারি না, 'আমি'র সেই বিরাট অব্যক্ত অর্থ যেন ছায়ার ছায়া হ'য়ে আমাদের ব্যঞ্জনা ও ভাবনার সঙ্গে লেগে থাকে। আমার তো মনে হয় 'আমি উঠে ঘনাইয়া কেন্দ্র-মাঝে অসংখ্য বৎসরে' কিংবা 'যাই বলি

শব্দ সেটা, অব্যক্ত অর্থের উপচ্ছায়া' – এমন অর্থঘন পঙক্তি 'ফোর কোয়ার্টেট্‌স্‌'-এর মতো কবিতায়ও দুর্লভ। আর যা-ই হোক, এই বাক্যগুলি বিশুদ্ধ গদ্য নয়, কারণ বিশুদ্ধ গদ্যে ঐ-বক্তব্য ক'টিমাত্র পঙক্তিতে ব্যক্ত করা যায় না।

অবশ্য এগুলি বিশুদ্ধ কবিতার পঙক্তিও নয় – সেই অর্থে যে-অর্থে 'খেয়া' বা 'গীতাঞ্জলি'র পঙক্তি বিশুদ্ধ কবিতা। সে-রকম কবিতা তো রবীন্দ্রনাথ কম লেখেননি। শেষের কয়েকটি কাব্যগ্রন্থে তিনি অন্যপথ কাটতে চেয়েছেন, কেটেছেন। দুই বিভিন্ন কাব্যমার্গের বিচার সংগত নয়। এটাও ভেবে দেখা দরকার যে এই আপাত-গদ্য বাক্যগুলিকে আরো আবছা ক'রে উপমা-উৎপ্রেক্ষায় ঢেকে দিয়ে বলা কি রবীন্দ্রনাথের মতো কবির পক্ষে একটুও শক্ত ছিলো? বরঞ্চ সেই অভ্যাস ও প্রলোভন ত্যাগ করতে হয়েছে কষ্ট ক'রে, বহু যত্নে গদ্যের ঋজুতা ও অপরোক্ষতা তিনি এনেছেন শেষ পর্বের অনেক কবিতায়, কারণ, এ-কবিতাগুলি ভিন্ন জাতের, ভিন্ন উপলব্ধি-সঞ্জাত।

'নবজাতক'-এর সূচনায় রবীন্দ্রনাথ বলেছেন, 'ভিতর থেকে মননজাত অভিজ্ঞতা এদের পেয়ে বসেছে'। এই 'মননজাত অভিজ্ঞতা' আধুনিক বিজ্ঞান – পদার্থবিজ্ঞান, জ্যোতির্বিজ্ঞান ও মনোবিজ্ঞান – থেকে লব্ধ। এমনতর বৈজ্ঞানিক মনন যে-হৃদয়াবেশ জাগিয়েছিলো তাকে নিয়েই কবিতা। কিন্তু সে-কবিতা থেকে মননকে তো একেবারে ছাঁটাই করা যাবে না। আর মননকে ঠাঁই দিতে গেলে তার বাহন সেই ভাষা যা গদ্যের খুব কাছাকাছি তাকে খিড়কি দরজার ফাঁক দিয়ে কখনো ছন্দে সজ্জিত ক'রে কখনো-বা বিনা সাজে ঘরে ঢুকতে দিতে হবে। অথচ সেই গদ্যপ্রতিম পঙক্তিগুলিকে ধারণ ক'রে আছে একটি নিঃসন্দিগ্ধ কাব্যানুভূতি, সমগ্র কবিতায় যা অভিব্যক্ত।

'নবজাতক'-এ রবীন্দ্রনাথ কবিতার পরিধিকে বিস্তৃত করেছেন, পা বাড়িয়েছেন বিজ্ঞানের খাসমহলে। এ-ধরনের মননজাত অভিজ্ঞতায় যাঁদের অরুচি, রবীন্দ্র-কাব্যের শেষ পর্ব তাঁদের কাছে স্বভাবতই অপাঙক্তেয় ঠেকবে। তা নিয়ে কোনো পক্ষের নালিশ না-থাকাই ভালো। ভিন্ন কারণে 'সোনার তরী' ও 'চিত্রা'র অভিজ্ঞতাও একদিন দ্বিজেন্দ্রলাল রায়ের মতো সুকবির কাছে অনধিগম্য ছিলো, কাজেই ঐ-কাব্যগুলি হয়েছিলো তাঁর শাণিত বিদ্রূপের লক্ষ্য।

২

প্রথম দিনের সূর্য
প্রশ্ন করেছিল
সত্তার নূতন আবির্ভাবে—
কে তুমি।
মেলে নি উত্তর।
বৎসর বৎসর চলে গেল,
দিবসের শেষ সূর্য
শেষ প্রশ্ন উচ্চারিল পশ্চিমসাগরতীরে,
নিস্তব্ধ সন্ধ্যায়—
কে তুমি।
পেল না উত্তর। ( 'শেষ লেখা' )

উদ্ধৃত কবিতার প্রশ্ন ( 'কে তুমি' ) কার উদ্দেশে সেটা খুব স্পষ্ট নয়। প্রশ্ন করেছিলো 'প্রথম দিনের সূর্য'। সূর্যকে জ্ঞানস্বরূপ চৈতন্যের প্রতীক ধরা যেতে পারে, ধরা হ'য়েই থাকে ; সব দেশেই জ্ঞানের উপমান আলো। প্রশ্ন করা হয়েছিলো পরমসত্তাকেই, কবিতাটি যদি এইভাবে বুঝি তাহ'লে নূতন আবির্ভাবের মানে করতে হয়—যখন পরমসত্তা প্রথম আবিভূর্ত হ'লো মানবচৈতন্যে। প্রশ্নের কি কোনো উত্তর নেই ? কয়েকটি উত্তর তো কবিতার মধ্যেই দেওয়া হ'লো। পরমসত্তার আবির্ভাব ঘটে এবং অনাবিভূর্ত বা আমাদের অজ্ঞাতরূপেও তা সত্য, বারে-বারে আবির্ভাব ঘটে, নইলে 'নূতন আবির্ভাব' বলা হ'লো কেন ? মানবচৈতন্য নির্বাপিত হ'লেও ( 'দিবসের শেষ সূর্য' ) পরমসত্তার বিনাশ নেই। এতোগুলো উত্তর পাওয়ার পরও 'মেলে নি উত্তর' বলা এবং তার পুনরুক্তি 'পেল না উত্তর' কি সংগত ? এর চেয়ে বেশি আর কী উত্তর প্রত্যাশিত ছিলো, আর কী উত্তর দেওয়া হয়েছে উপনিষদে—পরমসত্তা ও স্বপ্রতিম চৈতন্যের ধারণা যেখান থেকে গৃহীত ? আর-একটি উত্তর অবশ্য পাওয়া যায় সেখানে। পরমসত্তা উপনিষদের ভাষাতেই উত্তর করতে পারতেন—আমি তোমার মধ্যেও সত্য, অতএব নিজেকে জানো, ( যো অসাবসৌ পুরুষঃ সোঽহমস্মি, আত্মানং বিদ্ধি, ইত্যাদি )। এই উত্তরকে রবীন্দ্রনাথ আজীবন সর্বান্তঃকরণে সত্য ব'লে জেনেছেন, জীবনের অন্তিম মুহূর্তে হঠাৎ তার প্রতি একান্ত বীতশ্রদ্ধ হ'য়ে উঠেছিলেন এমন অনুমানের সমর্থন পাই না তাঁর শেষ বয়সের কাব্যে। না, কবিতাটিতে

ব্রহ্ম-সংক্রান্ত কোনো জিজ্ঞাসা বা প্রত্যাখ্যান নেই—এ-বিষয়ে আমি শঙ্খ ঘোষের সঙ্গে একমত।

তবে কি প্রশ্ন করা হ'লো নূতন আবির্ভাবকেই—'আবির্ভাবে' অর্থ আবির্ভাব-কালে নয়, আবির্ভাবকে? সত্তা এবং আবির্ভাব, reality এবং appearance, এই দ্বৈতের কথা তোলা হয়েছে তাহ'লে। নামরূপময় জড় ও শক্তির লীলাস্বরূপ প্রত্যক্ষ জগৎকেই ( এবং তার অঙ্গীভূত মানবজীবনকে ) কবি জিজ্ঞাসা করছেন—কে তুমি। প্রতীয়মান জগতের অনেকটা পরিচয় পাই আমরা প্রত্যক্ষ জ্ঞানে এবং সাধারণ মানুষের অনুমানে; সূক্ষ্মতর, পূর্ণতর পরিচয় পাই বিজ্ঞানে—জড়, জীব- ও মনঃ-বিজ্ঞানে। এ-পরিচয় পূর্ণাঙ্গ নয়, অভ্রান্ত নয়, সংশোধনীয়, আপন পরিধি ও গভীরতা যুগে-যুগে বাড়িয়ে চললেও কোনোদিন সম্পূর্ণ বা সংশয়রহিত হবে না—এ-সব তো বিজ্ঞানের এবং দর্শনের জীর্ণতম উক্তি। রবীন্দ্রনাথ কি তারই পুনরুক্তি করতে চেয়েছেন, 'মেলে নি উত্তর' ব'লে? এই স্ফুলিঙ্গের মতো দীপ্তিমান কবিতার এমন চর্বিত তাত্ত্বিক ব্যাখ্যায় আমার মন সায় দেয় না।

একটি কথা এ-কবিতার ব্যাখ্যাকারীদের মধ্যে অনেকে লক্ষ করেননি বোধ-হয়। আলোচ্য প্রশ্ন 'কী তুমি' বা 'কেন তুমি' নয়, 'কে তুমি'। 'কী তুমি' প্রশ্ন-টাতে জানতে চাওয়া হয় তোমার যাবতীয় গুণ ও ধর্ম, হেতু ও নিমিত্ত, আকার ও আয়তন, গঠনের উপাদান ও প্রণালী, ইত্যাদি। এ-প্রশ্ন সমগ্র বিশ্ব-জগতের উদ্দেশে তোলা যায়, দার্শনিকেরা তুলেই থাকেন, কবির মনেও উঠতে পারে অনায়াসে। কিন্তু কবিতায় এ-প্রশ্ন কেউ কাউকে করেনি। কবিতার প্রশ্নটি হ'লো 'কে তুমি'। প্রশ্নটি সনাক্তের, আইডেন্টিটির—এতোগুলো লোকের মধ্যে কোন বিশেষ লোকটি তুমি, এমন কী পরিচয় আছে তোমার যাতে অন্য দশজনের মধ্যে তোমাকে, একমাত্র তোমাকেই চেনা যায়? এ-প্রশ্ন সমগ্র বিশ্বসত্তাকে করার কোনো মানে হয় না। করা যায় ব্যক্তিবিশেষকে; ব্যক্তিবিশেষকেই করা হয়েছে কবিতাটিতে। সে-ব্যক্তি রবীন্দ্রনাথ ঠাকুর।

ছয়-সাত বছরের বালক খুব ভোরে উঠে জোড়াসাঁকোর বাড়ির বাগানে গিয়ে সূর্যোদয়ের প্রতীক্ষায় ব'সে থাকতো। সত্তার নূতন আবির্ভাব তখন বালকের মধ্যে, তার নবোন্মেষিত, উৎসুক, পিপাসিত চৈতন্যের মধ্যে। ব'সে-ব'সে সে আনমনা হ'য়ে কতো কী ভাবতো, হঠাৎ একসময়ে টের পেতো নারকেল গাছের সারির উপর থেকে প্রথম দিনের সূর্য ( চিত্তোন্মেষের দিক থেকে এই দিনগুলি

তার জীবনে প্রথম ) তার বালক মিতাটিকে দেখতে পেয়ে জিজ্ঞাসা করছে – কে তুমি ? দেখে এসেছি লক্ষ-লক্ষ ছেলে মায়ের পাশে ঘুমিয়ে আছে, দাওয়ায় ব'সে গল্প করছে, উঠোনে ছুটোছুটি করছে। তোমার মধ্যে এমন কী আছে যাতে ক'রে এই লক্ষ ছেলের মধ্যে তোমাকে আলাদা ক'রে তুমি ব'লে চিনবো ? বালক রবি নিরুত্তর। কী তার আছে যে তার মিতা তাকে চিনে রাখবে ?২

তার পরে পচাত্তর বছর কেটে গেলো। কবির জীবনে অস্ত-গোধূলি। ডুবতে-ডুবতে সেই প্রথম দিনের সূর্য আবার শেষবারের মতো প্রশ্ন শুধালো, 'কে তুমি ?' এই দীর্ঘ জীবনের অবিরাম অক্লান্ত সাধনায় হয়তো কিছু কাজের মতো কাজ করেছে সেই বালক, কিছু দিয়েছে পৃথিবীকে, চলতি কালের এমন-কোনো বদল ঘটিয়েছে যা তাকে মহাকালের দরবারে ( এবং মহাকালের প্রতীক নিত্য নব উদীয়মান ও অস্তমান রবির কাছে ) চিনিয়ে দেওয়ার পক্ষে যথেষ্ট। কিন্তু কোন ভরসায় এ-কথা নিজের মুখে উচ্চারণ করবে সে ; তার এই কীর্তিস্তম্ভ আজ যতো উঁচুই দেখাক, তা কি সত্যি মহাকালে গণ্য হবার, সযত্নে রক্ষিত হবার, যোগ্য ? চুপ ক'রে রইলো বৃদ্ধ বয়সে উপনীত সেই বালক। জীবনান্তের অন্তিম সূর্য 'পেল না উত্তর'।

প্রশ্ন

চতুর্দিকে বহ্নিবাষ্প শূন্যাকাশে ধায় বহুদূরে,
কেন্দ্রে তার তারাপুঞ্জ মহাকাল-চক্রপথে ঘুরে।
কত বেগ, কত তাপ, কত ভার, কত আয়তন,
সূক্ষ্ম অঙ্কে করেছে গণন
পণ্ডিতেরা, লক্ষ কোটি ক্রোশ দূর হতে
দুর্লক্ষ্য আলোতে।
আপনার পানে চাই,
লেশমাত্র পরিচয় নাই।
এ কি কোনো দৃশ্যাতীত জ্যোতি।
কোন্ অজানারে ঘিরি এই অজানার নিত্যগতি।
বহু যুগে বহু দূরে স্মৃতি আর বিস্মৃতি-বিস্তার,
যেন বাষ্প-পরিবেশ তার
ইতিহাসে পিণ্ড বাঁধে রূপে রূপান্তরে।
'আমি' উঠে ঘনাইয়া কেন্দ্র-মাঝে অসংখ্য বৎসরে

সুখদুঃখ ভালোমন্দ রাগদ্বেষ ভক্তি সখ্য স্নেহ
এই নিয়ে গড়া তার সত্তাদেহ ;
এরা সব উপাদান ধাক্কা পায়, হয় আবর্তিত,
পুঞ্জিত, নর্তিত।
এরা সত্য কা যে
বুঝি নাই নিজে।
বলি তারে মায়া—
যাই বলি শব্দ সেটা অব্যক্ত অর্থের উপচ্ছায়া।
তার পরে ভাবি,
এ অজ্ঞেয় সৃষ্টি 'আমি' অজ্ঞেয় অদৃশ্যে যাবে নাবি।
অসীম রহস্য নিয়ে মুহূর্তের নিরর্থকতায়
লুপ্ত হবে নানারঙা জলবিম্বপ্রায়,
অসমাপ্ত রেখে যাবে তার শেষকথা
আত্মার বারতা।
তখনো সুদূরে ঐ নক্ষত্রের দূত
ছুটাবে তার দীপ্ত পরমাণুর বিদ্যুৎ
অপার আকাশ মাঝে,
কিছুই জানি না কোন্ কাজে।
বাজিতে থাকিবে শূন্যে প্রশ্নের সুতীব্র আর্তস্বর,
ধ্বনিবে না কোনোই উত্তর। ('নবজাতক')

"প্রথম দিনের সূর্য" কবিতাটিতে সৃষ্টি বা স্রষ্টা বিষয়ে কোনো অজ্ঞাবাদ ব্যক্ত হয়নি, ব্যক্ত হয়েছে একজন ব্যক্তির অসম্পূর্ণ পরিচয়ের, অসমাপ্ত আত্মস্বরূপ-প্রতিষ্ঠার বেদনা। অবশ্য সেই একজনকে সর্বজনের প্রতিভূ মনে করা যেতে পারে, কিন্তু তেমন সর্বজনীনতার আভাস তো শিল্পমাত্রের পশ্চাৎপটে কম্পমান। কবিতাটি ব্যক্তিবিশেষের পরিপ্রেক্ষিতেই রচিত। পক্ষান্তরে, 'নবজাতক'-এর "প্রশ্ন" কবিতার পরিপ্রেক্ষিত আক্ষরিক এবং প্রত্যক্ষভাবে সার্বভৌম ; একটি বৈজ্ঞানিক-দার্শনিক চিন্তাকে কেন্দ্র ক'রেই তার ভাবলোক গ'ড়ে উঠেছে। দুটি কবিতার কেন্দ্রে আছে একটি প্রশ্ন, কিন্তু প্রশ্ন, প্রশ্নকর্তা ও প্রশ্নের বিষয় ভিন্ন। দ্বিতীয় কবিতায় প্রশ্ন 'কে' নয়, 'কেন'। প্রশ্নকর্তা স্বয়ং কবি এবং আমরা সবাই। প্রশ্নের বিষয় নক্ষত্রজগৎ প্রথম স্তবকে, দ্বিতীয় স্তবকে মানবাত্মা। 'কেন' শব্দটি অবশ্য ব্যবহার করা হয়নি, ব্যবহার করা হয়েছে তার প্রতিশব্দ 'কোন্ কাজে', দ্বিতীয় স্তবকের উপান্তে। প্রথম স্তবকের শেষে প্রশ্নটি অনুচ্চারিত

রয়েছে। পরের স্তবকটি এই অনুচ্চারিত প্রশ্নের উত্তর বহন করে, এবং সেই সঙ্গে অন্য প্রশ্নটি জাগিয়ে তোলে।

কেন এই তারাপুঞ্জ শূন্যাকাশে মহাকালচক্রপথে যুগের পর যুগ ঘুরছে; এতো বেগ এতো তাপ, এতো আলো কিসের জন্য? তার উত্তর—কোটি-কোটি বৎসরের অসংখ্য ব্যর্থ প্রয়াস, ভুল-ভ্রান্তি ও বিচ্যুতির পর মানবাত্মাকে জন্ম দেবে ব'লেই এতো আয়োজন ছিলো। কিন্তু মানুষের ভিতর দিয়েও তো চলার শেষ নেই, তার শারীরিক ও মানসিক উপাদানগুলিও অবিরত 'ধাক্কা পায়, হয় আবর্তিত, পুঞ্জিত, নর্তিত'। প্রশ্নের উত্তর যে এখনো অসমাপ্ত। মানুষ তার পূর্ববর্তী জান্তব স্তর থেকে, সামান্যই উপরে উঠেছে, আরো অনেক ঊর্ধ্বে উঠতে হবে তাকে, হয়তো দেবতার সঙ্গে একাসনে বসবে সে একদিন। কিন্তু মানুষ গ্রহ-নক্ষত্রের তুলনায় অত্যন্ত ক্ষীণায়ু, তার আত্মার বার্তা শেষ না-হ'তেই, বলতে গেলে শুরু না-হ'তেই, সে জলবিম্বের মতো লুপ্ত হ'য়ে যায়। তবে কেন এই নক্ষত্রলোক এবং তার ভিতর থেকে মানবাত্মার জন্ম? এই আর্ত প্রশ্নের 'ধ্বনিবে না কোনোই উত্তর'।

একটি উত্তর অবশ্য রবীন্দ্রনাথের ভালোই জানা আছে, 'মানুষের ধর্ম'-এ তার উল্লেখ রয়েছে। মানুষ অপূর্ণ, কিন্তু পূর্ণতার দিকে এগোচ্ছে অতি ধীর পদক্ষেপে। পঞ্চাশ হাজার বৎসর পূর্বে সে জন্তুর যতো কাছাকাছি ছিলো আজও সেখানেই আছে—এ-কথা সত্য নয়। পঞ্চাশ হাজার বৎসর পরে দেবত্ব লাভ না-করলেও দেবতার আরো কাছাকাছি গিয়ে পৌঁছবে ভরসা করা যায়। তবে জীবজগতে বিবর্তন যেমন আপনিই ঘটে মানুষের বিবর্তন তেমন স্বতঃস্ফূর্ত বা অবধারিত নয়; তার জন্য তাকে অজস্র বিঘ্নের মধ্যে অবিরাম তপস্যা করতে হবে হাজার-হাজার বছর ধ'রে, তবেই সে কয়েক ধাপ উপরে উঠতে পারবে। যদি শ্রেয়কে ছেড়ে প্রেয়কে বরণ করে তাহ'লে সে মনুষ্যত্বের প্রকৃত অর্থ থেকে পতিত হবে। মানুষের উন্নতির পথ বিপদ-সংকুল, ক্ষুরধার। কিন্তু এই বিপদের সম্মুখীন না-হ'লে তার আত্মার বার্তা অভিব্যক্ত হবে কী ক'রে? ইত্যাদি।

এই উত্তর আজ আর রবীন্দ্রনাথকে তৃপ্তি দিচ্ছে না। মহামানবের হয়তো ক্ষয় নেই, মৃত্যু নেই; কিন্তু যে কোটি-কোটি ব্যক্তিমানুষ ইতিহাসের বন্ধুর পথে তাদের আত্মার বার্তা সামান্যতম উদ্বোধিত করতে-না-করতে চিরতরে বিলুপ্ত হ'য়ে গেলো, মানবিক অস্তিত্বের কতোটুকু মূল্য তাদের কাছে সত্য হ'লো?

বিবর্তনের রথ কি তাদের প্রত্যেকের বুকের উপর দিয়ে চ'লে গেলো না? এই অসংখ্য, অপূর্ব, চিরতরে বিভ্রংশ ব্যক্তিস্বরূপের বেদনাই কবিকে ব্যথিত করেছে এ-কবিতায়। যে-উত্তরে অতীত, বর্তমান ও ভবিষ্যৎ (শুধু ভবিষ্যৎ নয়) প্রত্যেকটি মানবাত্মার সার্থকতার বার্তা শোনা যাবে, এই মহাশূন্যে তেমন উত্তর কোনোদিক থেকে উচ্চারিত হবে না। প্রথম স্তবকের জ্যোতির্বিজ্ঞানী পরিপ্রেক্ষিত অকস্মাৎ বদলে যায় দ্বিতীয় স্তবকে। এই পটপরিবর্তনের আকস্মিকতা দেখানো হয়েছে একটি অপ্রত্যাশিত ছোটো সরল বাক্যে 'আপনার পানে চাই'। দ্বিতীয় স্তবকে চললো একটি তুলনা দুই অজানার নিত্য গতির মধ্যে – বহ্নিবাষ্প ঘনীভূত হ'য়ে তারাপুঞ্জের উদ্ভব ঘটে যেমন, ইতিহাসের বাষ্প-পরিবেশ থেকে 'আমি'পুঞ্জ তেমনি ঘনিয়ে ওঠে। তারপরে এই 'আমি'র রহস্য নিয়ে কয়েকটি পঙক্তি; জটিল তার তত্ত্ব ধ্বনিগম্ভীর ভাষায় আভাসিত। আর-একবার আমরা চম্‌কে উঠি একটি অত্যন্ত আটপৌরে বাক্যে এসে, একটি বিষণ্ণ ক্লান্ত নিরুত্তর প্রশ্নে: 'কিছুই জানি না কোন্ কাজে'। দ্রুত উচ্চারিত যুক্তাক্ষরবহুল পঙক্তিগুলির পরে এই অন্তরঙ্গ পঙক্তিটি দীর্ঘলয়ে থাটো গলায় পড়া দরকার। 'তখনো সুদূরে ঐ নক্ষত্রের দূত'-এর একটি 'তখনো'র উপর সমস্ত কবিতার ভার এসে পড়েছে। আজ জ্যোতির্বিজ্ঞান নক্ষত্রজগতের যে অত্যাশ্চর্য আলোক-চিত্রটি আমাদের সামনে উদ্ঘাটিত করেছে তা সবই কালো হ'য়ে যায় যখন ভাবি যে প্রকৃতির অনন্তলীলার মধ্যে কোথাও কোনো ব্যবস্থা, কোনো ভরসা নেই, এই অজ্ঞেয় সৃষ্টি 'আমি'কে তার 'মুহূর্তের নিরর্থকতা' থেকে বাঁচাবার।

মনে পড়ে রবীন্দ্রনাথ 'বলাকা'র ২৯-সংখ্যক কবিতার গদ্য-ব্যাখ্যায় বলেছিলেন: 'অথচ কেন এই পৃথিবী সদ্যফোটা ফুলের মতো আমার সামনে রয়েছে? এই সৌন্দর্যের এমফ্যাসিসের মানেই হচ্ছে যে মৃত্যুই সর্বগ্রাসী অ্যাবিস্ নয়'। কিন্তু 'নবজাতক'-এ দেখি পূর্বের ভরসা তাঁর ভেঙে গেছে। পৃথিবীর সৌন্দর্যের তো কোনো ক্ষয় হয়নি, অথচ সেই সৌন্দর্যকে আজ আর মানুষের অবশ্যম্ভাবী সার্থকতার গ্যারান্টি মনে করতে পারছেন না রবীন্দ্রনাথ। উল্টে প্রশ্ন করছেন: মানুষই যদি মুহূর্তের নিরর্থকতায় লুপ্ত হয় তবে নিখিলের এতো আলো – 'অসংখ্য তার পরমাণুর বিদ্যুৎ' – কোন কাজে লাগবে?

কয়েক বছর আগে লেখা 'শেষ সপ্তক'-এও মানবাত্মার চূড়ান্ত বিনাশ রবীন্দ্রনাথের চোখে অবিশ্বাস্য ঠেকেছে; মনে সন্দেহ উপস্থিত হ'লেও সে-সন্দেহকে

তিনি শক্ত হাতে উন্মূলিত করেছেন এই ব'লে যে সৃষ্টির তলে-তলে এতোবড়ো ছেলেমানুষির অস্তিত্ব ভাবাই যায় না।

এই অপরিণত অপ্রকাশিত আমি –
এ কার জন্যে, এ কিসের জন্যে।
যা নিয়ে এল কত সূচনা, কত ব্যঞ্জনা,
বহু বেদনায় বাঁধা হতে চলল যার ভাষা,
পৌঁছল না যা বাণীতে,
তার ধ্বংস হবে অকস্মাৎ নিরর্থকতার তলে
সইবে না সৃষ্টির এ ছেলেমানুষি।

কিন্তু 'নবজাতক'-এর কবি নিজেকে প্রস্তুত করতে চাইছেন, প্রস্তুত করতে পেরেছেন, সৃষ্টির এই নির্দয় ছেলেমানুষিকে মেনে নেওয়ার জন্য; যা 'সইবে না', তা-ও যে সইতে হবে। "প্রশ্ন" কবিতাটির প্রশ্নে বেদনা প্রোজ্জ্বল কিন্তু আশার স্ফুলিঙ্গটুকুও দেখা যাচ্ছে না। যে-নৈরাশ্যের কুয়াশা 'মানসী' থেকে 'কল্পনা' পর্যন্ত বিস্তৃত ছিলো তারই কালিমা আরো গাঢ় আরো নিশ্ছিদ্র হয়েছে অন্তিম পর্বের কাব্যে। যখন তাঁর মনে হয়েছিলো : 'এ আর্তস্বরের কাছে রহিবে অটুট / চৌদিকের চির-নীরবতা'। সে রোম্যান্টিক হতাশায় আজ ট্র্যাজিডির সুর লেগেছে, চৌদিকের চির নীরবতা আরো নিষ্ঠুর শোনাচ্ছে।

প্রথম পর্বের পরিব্যাপ্ত বিষণ্ণতা থেকে নিষ্ক্রমণের পথ খুঁজে পেয়েছিলেন রবীন্দ্রনাথ 'গীতাঞ্জলি'তে 'পরানসখা'র অভিসারে বেরিয়ে প'ড়ে। যদিও ঝড়ের রাতে গভীর কোন অন্ধকারে আকাশ কেঁদে উঠছিলো, বাইরে কিছু দেখা যাচ্ছিলো না, তবু অন্তরে প্রত্যয় স্থির ছিলো, যিনি 'আলোয় আলোকময়' তিনি গহন অরণ্য পার হ'য়ে আসবেনই, আসছেনই। সে উপশান্ত চিত্তের আলোক-বর্তিকা ঈষৎ কেঁপে উঠেছিলো যখন রবীন্দ্রনাথ বিশ্বযুদ্ধের পটভূমিকায় প্রথম দেখলেন দুঃখের 'অভ্রভেদী বিরাট স্বরূপ'। ক্রমশ রবীন্দ্রনাথ বুঝতে পারলেন যে এ-আলো তাঁর অন্তরের আলো নয়, বাইরে থেকে জ্বালানো হয়েছিলো পূজার মন্দিরে।

শুনেছি যাঁর নাম মুখে মুখে,
পড়েছি যাঁর কথা নানা ভাষায় নানা শাস্ত্রে,
কল্পনা করেছি তাঁকেই বুঝি মানি।
তিনিই আমার বরণীয় প্রমাণ করব ব'লে

পূজার প্রয়াস করেছি নিরন্তর। ৭
আজ দেখেছি প্রমাণ হয় নি আমার জীবনে।
কেননা, আমি ব্রাত্য, আমি মন্ত্রহীন। ("পনেরো", 'পত্রপুট')

এই নিভন্ত আলোর দিকে ইঙ্গিত ক'রেই কি ব্রাত্য কবি জীবনের শেষ কবিতায় প্রকৃতিকে সম্বোধন ক'রে বললেন, 'মিথ্যা বিশ্বাসের ফাঁদ পেতেছ নিপুণ হাতে / সরল জীবনে'? কিন্তু ঐতিহ্যবাহিত শাস্ত্রনির্দিষ্ট ধর্মবিশ্বাসের পথ অন্ধকার হ'য়ে গেলেও নক্ষত্রখচিত আকাশ তাঁকে 'আপন আলোকে ধৌত' অন্তরের যে-পথ দেখালো 'সে যে চিরস্বচ্ছ'।[২] সেই পথ বেয়ে তিনি চ'লে গেলেন আট দিন পর, বাইশে শ্রাবণে।

১. 'কে তুমি' প্রশ্ন অবলম্বন ক'রে রবীন্দ্রনাথ আর-একটি কবিতা লিখেছেন—'শেষ সপ্তক'-এর শেষ কবিতা (৪৬-সংখ্যক)। কবিতাটি খুব রসোত্তীর্ণ হয়নি, কিন্তু 'কে তুমি' প্রশ্নটি যে রবীন্দ্রনাথের মনে বহুদিন থেকে আন্দোলিত ছিলো এবং ঠিক কী অর্থ বহন করতো তা এখান থেকে বোঝা যাবে।

২. 'আমরা বাইরের শাস্ত্র থেকে যে-ধর্ম পাই সে কখনই আমার ধর্ম হয়ে ওঠে না। তার সঙ্গে কেবল একটি অভ্যাসের যোগ জন্মে। ধর্মকে নিজের মধ্যে উদ্ভূত ক'রে তোলাই মানুষের চির-জীবনের সাধনা। চরম বেদনায় তাকে জন্মদান করতে হয়, নাড়ির শোণিত দিয়ে তাকে প্রাণদান করতে চাই, তার পরে জীবনে সুখ পাই আর না-পাই, আনন্দে চরিতার্থ হয়ে মরতে পারি।' 'আত্মপরিচয়'।

পরিশিষ্ট

# সমালোচনা

আজ থেকে আটাশ বছর আগে যে-দু'জন ধাত্রীর সহায়তায় আধুনিক বাংলা কবিতার জন্ম হয়েছিলো, আবু সয়ীদ আইয়ুব তাঁদেরই একজন। একালের কবিদের কাছে তাঁর পরিচয় দিতে যাওয়া ধৃষ্টতা হবে। কবিতা বিষয়ে, বিশেষ ক'রে বাংলা কবিতা বিষয়ে, তাঁর বলবার অধিকার স্বোপার্জিত। আধুনিক কবিতাকে তিনি-যে শুধু সূতিকাগৃহ থেকেই চেনেন তাই নয়, বাংলা কবিতার প্রেমে প'ড়েই তিনি বাংলা ভাষা শিখেছেন এবং এই ভাষায় এমন একটি স্বকীয় শৈলী আয়ত্ত করেছেন যা যে-কোনো বাঙালী লেখকের ঈর্ষণীয়। আমাদের মাতৃভাষায় স্বল্পসংখ্যক প্রাবন্ধিকদের মধ্যে মৌলিক চিন্তার অধিকারী খুবই কম; আইয়ুব তাঁদের অন্যতম। পাণ্ডিত্য এবং স্বচ্ছ চিন্তাধারার যুগলমিলন কদাচিৎ ঘ'টে থাকে; আইয়ুবের রচনায় সেই গুণ বিদ্যমান। তাই আবু সয়ীদ আইয়ুবের প্রথম গ্রন্থ 'আধুনিকতা ও রবীন্দ্রনাথ' বাংলা প্রবন্ধ-সাহিত্যের ইতিহাসে সত্যই চেঁচিয়ে ঘোষণা করার মতো একটি অসাধারণ প্রকাশ।

আইয়ুবের প্রধান আলোচ্য বিষয় রবীন্দ্রনাথের কবিতা এবং সেই সূত্রে আধুনিকতা। একালের পাঠক, কবিরাই বিশেষ ক'রে, রবীন্দ্রনাথের প্রতি তেমন আকর্ষণ অনুভব করছেন না। কেন করছেন না তার কারণ খুঁজতে গিয়ে আধুনিক কবিতার প্রকৃতি ও প্রভাব নিয়েও তাঁকে আলোচনা করতে হয়েছে। বিরূপ বিশ্বে আধুনিক কবিদের প্রতিক্রিয়া এবং রবীন্দ্রনাথ কী-ভাবে অনুরূপ অবস্থার মোকাবিলা করেছিলেন আইয়ুব তা খুঁটিয়ে-খুঁটিয়ে বিশ্লেষণ করেছেন। প্রসঙ্গত কাব্য-মূল্যায়নের প্রত্যেকটি মৌলিক জিজ্ঞাসাই একে-একে তাঁর গ্রন্থে উত্থাপিত হয়েছে। সমস্যাগুলি পুরোনো, কিন্তু আইয়ুবের বিশ্লেষণ এবং সিদ্ধান্ত কোনো ছককাটা বাঁধাবুলির পুনরাবৃত্তি নয়। তাই এই গ্রন্থ পাঠ করবার সময় প্রায়ই উত্তেজিত হ'য়ে উঠতে হয়, তর্কপ্রবৃত্তি দুর্বার হ'য়ে ওঠে। কিন্তু মুশকিল এই যে লেখাটা আইয়ুবের, প্রতিপক্ষের বক্তব্যটা যাঁর আগে থাকতেই যেন জানা আছে। ধীরে-ধীরে, ধাপে-ধাপে, যুক্তির পর যুক্তি সাজিয়ে তিনি তাঁর সিদ্ধান্তে পৌঁচেছেন। তবুও আমার আশঙ্কা এই যে আইয়ুবের দু-একটি সিদ্ধান্ত

এবং যে-মূল সূত্রগুলি থেকে তা উদ্ভূত হয়েছে সেগুলি হয়ত তর্কাতীতভাবে নির্ভুল নয়।

যেমন, আইয়ুব ধ'রে নিয়েছেন, অন্তত তাঁর লেখা থেকে এই ধারণাই হয়, যে আধুনিক কবিতা এবং রবীন্দ্রনাথের কবিতা একই সঙ্গে উপভোগ করা যায় না। যায় না, তাঁর মতে, এই কারণে যে রবীন্দ্রনাথের বক্তব্য তথা বিশ্বনিরীক্ষার সঙ্গে আধুনিক পাঠকের মনের মিল নেই। এই ধারণা থেকেই রবীন্দ্রানুরাগী আইয়ুব আধুনিক কবি এবং কবিতার প্রতি কিছুটা নির্দয় হয়েছেন। এক্ষেত্রে আইয়ুবের অনুমান এবং সিদ্ধান্ত, আমার মনে হয়, শুধুমাত্র আংশিকভাবেই সত্য।

আইয়ুব নিজেই স্বীকার করেছেন নিরীশ্বরবাদী হওয়া সত্ত্বেও গীতাঞ্জলি তাঁকে আকৃষ্ট করে। যদিও আত্মবিশ্লেষণ ক'রে তিনি দেখিয়েছেন যে ঈশ্বরে বিশ্বাস থাক বা না থাক গীতাঞ্জলির রসাস্বাদনের উপযুক্ত ভাববাদী জমি তাঁর মনের ভিতরেই প্রস্তুত হ'য়ে ছিলো এবং সেই কারণেই হয়ত গীতাঞ্জলি তাঁকে আকৃষ্ট করেছে, তবুও আমরা ব্যাপারটাকে ভিন্ন কোণ থেকে দেখাই পছন্দ করবো। আমরা বলবো আইয়ুবকে যা আকৃষ্ট করেছে তা কোনো বিশ্বাস-অবিশ্বাসজড়িত তত্ত্বকথা নয়, বিশুদ্ধ কবিতা এবং এক্ষেত্রে অন্য প্রসঙ্গের স্থান অবান্তর না হোক, দ্বিতীয় তো বটেই।

স্বীকার করি রবীন্দ্রনাথের অনেক-অনেক কবিতাই আধুনিক পাঠকের মনে বিন্দুমাত্র দাগ কাটে না কিন্তু যেগুলি কাটে তার সংখ্যাও তো বেশ কিছু। আসলে বক্তব্য বা দৃষ্টিভঙ্গির গরমিলের জন্যে নয়, রবীন্দ্রকাব্যের উদার মানবিকতাকে বিদ্রূপ করবে এমন পাষণ্ড ভূভারতে কেউ আছে ব'লে মনে করি না, কবিতা-নির্মাণের ব্যাপারে আধুনিকদের ধারণা রবীন্দ্রনাথের সঙ্গে খাপ খাচ্ছে না ব'লেই গণ্ডগোলটা বাধছে। 'রবীন্দ্রনাথ বড়ো বেশি স্পষ্ট, বড়ো বেশি বিস্তারিত, বড়োই বক্তৃতাবাগীশ, যে-কারণে অনেক সময়েই দেখতে পাচ্ছি তাঁর আবেগ উপযুক্ত দেহ খুঁজে পাচ্ছে না, নেহাৎ ঘোষণা হ'য়ে দাঁড়াচ্ছে যা বাণী হিসেবে চমৎকার কিন্তু কিছুতেই একালের পাঠকের মনের মতো কবিতা নয়। উদাহরণ দেবার প্রয়োজন নেই। আইয়ুব নিজেই সমগ্র রবীন্দ্ররচনাভাণ্ডার মন্থন ক'রে অনেক সময় চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছেন কোনগুলি কবিতা আর কোনগুলি নয়।

সেই কবিতাগুলি, যা আধুনিক পাঠকের ভালো লাগছে, ধরুন রাহুর প্রেম (ছবি ও গান); বর্ষার দিনে, নিষ্ফল কামনা (মানসী); উৎসর্গ (চৈতালী); সোনার তরী, নিরুদ্দেশ যাত্রা, হৃদয়যমুনা (সোনার তরী); দিনশেষে (চিত্রা); হারিয়ে-যাওয়া (পলাতকা); অনাবশ্যক (খেয়া); পাখিরে দিয়েছ গান, তোমারে কি বারবার (বলাকা); শেষ বসন্ত (পূরবী); কোমল গান্ধার (পুনশ্চ); কালো ঘোড়া (বিচিত্রিতা) ইত্যাদি এবং সন্ধ্যাসংগীতের কয়েকটি কবিতা (জীবনানন্দ দাশের ধূসর পাণ্ডুলিপি সেগুলির প্রায় আক্ষরিক অনুকরণ) বিশ্লেষণ করলে দেখা যাবে কবির মতবাদ কাব্যরসাস্বাদনের প্রতিবন্ধকতার সৃষ্টি করছে না, কেননা মতবাদটা সেখানে গৌণ এবং অনতিব্যক্ত, আবেগটাই প্রধান। ফলত, কবিতাপাঠের সময় আমরা সাময়িকভাবে আমাদের বিশ্বাস-অবিশ্বাসগুলোকে ভুলে থাকি, নিজেদের অজ্ঞাতসারেই ভুলে থাকতে বাধ্য হই, মনন করি কবির অভিজ্ঞতাকে, পরোক্ষভাবে আস্বাদন করি কবির অনুভূতি। এক্ষেত্রে আমি শুধু বিশুদ্ধ আবেগনির্ভর কবিতার কথাই বলছি না, যাকে মনন-জাত কবিতা বলে, ভালো হ'লে সেগুলিকেও আবেগগ্রাহ্য হ'তে হয়, সেগুলির বেলাতেও এ-কথা খাটে। রবীন্দ্রনাথের রচনাই তার প্রমাণ। কবিতাকে বিশুদ্ধ কবিতা, অর্থাৎ, একটি অনন্য-নির্ভর শিল্পকর্ম হিসেবে দেখলে তবেই, অন্য কোনো-ভাবেই নয়, কবি ও পাঠকের মধ্যে সত্যিকারের আদানপ্রদান সম্ভব হয়। এই দৃষ্টি নিয়েই সৎ পাঠক কবিতার মূল্যায়ন ক'রে থাকেন, কেউ সচেতন-ভাবে, অনেকেই নিজের অজ্ঞাতে এবং শেষ পর্যন্ত কবিতার কাছে তিনি যা লাভ করেন তা একটু হৃদয়-আলোড়ন, মনের একটু বিস্তার, একটু অস্পষ্ট আলো বা আলো-আঁধার যার স্পর্শে তাঁর নিজের কল্পনা অবাধ ডানা মেলতে পারে বহির্জগতে বা অন্তর্লোকে। ভালো কবিতা, যেহেতু তা বাচ্যার্থের মধ্যেই সীমাবদ্ধ থাকে না, কখনোই ফুরিয়ে যায় না।

তবে কি কবির বক্তব্য একেবারে তুড়ি মেরে উড়িয়ে দেবার জিনিস? তাও নয়। ব্যতিক্রম থাকলেও, অধিকাংশ কবিতাই স্পষ্ট বা অস্পষ্ট একটি বক্তব্যকে অবলম্বন ক'রেই পাঠকের আবেগে রসবস্তু হিসেবে সঞ্চারিত হয়; কিন্তু সৃষ্ট হবার সঙ্গে-সঙ্গেই রসবস্তুর একটি বায়বীয় কিন্তু স্বয়ংনির্ভর চেহারা স্পষ্ট হ'য়ে ওঠে। সেই রসাভিভূত অবস্থায় কবির বক্তব্যকে আমরা নিজের-নিজের পছন্দ অনুযায়ী ভেঙেচুরে নিয়ে গ্রহণ করি। তাই তো আমাদের ব্যক্তিগত বিশ্বাস-

অবিশ্বাসগুলোকে প্রথমে বাদ দিয়ে এবং পরে সঙ্গে নিয়েই কবিতার রসাস্বাদন সম্ভব। আইয়ুব যে প্রতিপক্ষের এইসব যুক্তিতর্কগুলো জানেন না বা তাঁর গ্রন্থে উল্লেখ করেন নি, তা নয়। কিন্তু যেহেতু কাব্যালোচনা নয়, কাব্যতত্ত্বালোচনাই তাঁর উদ্দেশ্য তাই তিনি রসবস্তুর চাইতে বক্তব্যের উপরেই গুরুত্ব আরোপ করেছেন। আমাদের অভিযোগ : এই গুরুত্ব-প্রদানের ব্যাপারে সময়-সময় তিনি মাত্রা ছাড়িয়ে গেছেন।

রবীন্দ্রনাথের কবিতায় যে-দুটি গুণের অল্পতা, অসদ্‌ভাব নয়, আমাদের মর্মপীড়ার কারণ, আইয়ুব বেছে-বেছে ঠিক সেই দুটি গুণকেই আধুনিক কবিতার পরম দুর্লক্ষণ ব'লে চিহ্নিত করেছেন; কাঠগড়ায় দাঁড় করিয়েছেন বোদলেয়র এবং মালার্মেকে। 'কবিতার ভাষা' অধ্যায়ে মালার্মের কাব্যতত্ত্ব নিয়ে তিনি যে-সুদীর্ঘ আলোচনাটি করেছেন, তথ্য যুক্তি এবং বিশ্লেষণের দিক থেকে নিশ্চয়ই তা নিশ্ছিদ্র, কিন্তু আমাদের আশঙ্কা রচনাটিতে শেষ পর্যন্ত সহানুভূতির অভাব ঘটেছে। মালার্মে তাঁর মঙ্গলবারের বৈঠকে যে-সব তত্ত্বকথা প্রচার করতেন আক্ষরিকভাবে সেই অনুযায়ী কবিতা লেখা কতটা সম্ভব জানি না। তিনি নিজে এবং তাঁর শিষ্যরাও তা পারেন নি। কিন্তু আইয়ুব যা-ই বলুন মালার্মের বেশ কিছু কবিতা সুস্পষ্ট বক্তব্যের উপর দাঁড়িয়ে রয়েছে। একেবারে অর্থভারহীন শব্দক্রীড়া হ'লে একাধিক সমালোচক তাঁর রচনায় হেগেলের দর্শন খুঁজে পেতেন না। যাই হোক, মালার্মেকে তাঁর প্রাপ্য সম্মান দিতেই হবে। অনেকদিন ধ'রে জুতো সেলাই থেকে চণ্ডীপাঠ পর্যন্ত দেদার আজেবাজে কাজ কবিদের ঘাড় ধ'রে করিয়ে নেওয়া হয়েছে। মালার্মে তারই প্রতিবাদ। তাঁর মতে কবিতার জগৎ এক অপার রহস্যের জগৎ, যে-জগতে প্রবেশ করবার চাবি পাঠককেই নিজের চেষ্টায় আপন অনুভূতি দিয়ে খুঁজে নিতে হবে। কবিতা কিছু বলবে না, তা নয়; বরং অনেক অনেক কিছু বলবে, স্তরে-স্তরে তার অন্তহীন অর্থ ছড়ানো থাকবে। কিন্তু বলবে পরোক্ষভাবে, আকার-ইঙ্গিতে, নানা সংকেতের মধ্যবর্তিতায়, শব্দকে তার সাধারণগ্রাহ্য অর্থের বন্দীদশা থেকে মুক্ত ক'রে। এই তত্ত্বে কী আপত্তি থাকতে পারে? আমার তো মনে হয় কবিতার লক্ষ্য বিষয়ে রবীন্দ্রনাথের ধারণাও মালার্মের কাছাকাছি ছিলো, যদিও, বহির্বিশ্বের প্রতি অত্যধিক কৌতূহল বা অন্য যে-কোনো কারণবশতই হোক, রবীন্দ্রনাথ নিজের যুক্তি অনুযায়ী কবিতা লিখতে তেমন উৎসাহ বোধ করেন নি। আমার এই উক্তির সমর্থনে

রবীন্দ্ররচনা থেকে কয়েকটি ছত্র তুলে ধরছি :

মানুষের ভাষাটুকু অর্থ দিয়ে বদ্ধ চারিধারে,
ঘুরে মানুষের চতুর্দিকে। অবিরত রাত্রিদিন
মানবের প্রয়োজনে প্রাণ তার হয়ে আসে ক্ষীণ ;
পরিস্ফুট তত্ত্ব তার সীমা দেয় ভাবের চরণে,
ধূলি ছাড়ি একেবারে উর্ধ্বমুখে অনন্ত গগনে
উড়িতে সে নাহি পারে সংগীতের মতন স্বাধীন
মেলি দিয়া সপ্তস্বর সপ্তপক্ষ অর্থভারহীন।

অথবা

মানুষের জ্ঞান বানিয়ে নিয়েছে
আপন সার্থক ভাষা।
মানুষের বোধ অবুঝ, সে বোবা,
যেমন বোবা বিশ্বব্রহ্মাণ্ড।
সেই বিরাট বোঝা
আপনাকে প্রকাশ করে ইঙ্গিতে,
ব্যাখ্যা করে না।
বোবা বিশ্বের আছে ভঙ্গি, আছে ছন্দ,
আছে নৃত্য আকাশে আকাশে।...
মানুষের বোধের বেগ যখন বাঁধ মানে না,
বাহন করতে চায় কথাকে,
তখন তার কথা হয়ে যায় বোবা,
সেই কথাটা খোঁজে ভঙ্গি, খোঁজে ইশারা,
খোঁজে নাচ, খোঁজে সুর,
দেয় আপনার অর্থকে উলটিয়ে,
নিয়মকে দেয় বাঁকা করে।
মানুষ কাব্যে রচে বোবার বাণী।

মালার্মে এর চাইতে নতুন কিছু বলেন নি। আর থিয়োরিটা জানা থাকলেও রবীন্দ্রনাথ তা নিয়ে তন্নিষ্ঠ পরীক্ষা করেন নি, এই যা। বোধের কবি মগ্নচৈতন্যের কবি। প্রতীকবাদী কবিরা স্বভাবতই চরম আত্মমুখী তথা বস্তুবিমুখ। আমার মনে হয় এই কারণেই তাঁরা আইয়ুবের সহানুভূতি থেকে বঞ্চিত হয়েছেন।

কেননা, আইয়ুব মনে করেন অহংসর্বস্ব দৃষ্টির সংকীর্ণতা থেকে উত্তরণ এবং খণ্ডদৃষ্টিকে সমগ্রভাবোধে উপস্থাপিত করাই শিল্পীর লক্ষ্য হওয়া উচিত। এই

উত্তরণে সমর্থ হ'লে শিল্পী সত্য, শুভ ও সুন্দরের সামঞ্জস্য উপলব্ধি করেন ; অক্ষম হ'লে, অশুভ এবং অসুন্দরই বড়ো ক'রে চোখে পড়বে তাঁর। সত্য, শুভ এবং সুন্দর—এই মূল্যত্রয় মানুষ তার চেতনার দ্বারা উপলব্ধি করলেও, আইয়ুবের মতে, কিছু বিষয়ীগত নয়, বিষয়গত। সে-জন্য সত্যমূল্য এবং শুভমূল্যকে বাদ দিয়ে সৌন্দর্যমূল্য থাকতে পারে বা থাকলেও তা শিল্পের পক্ষে যথেষ্ট এ-কথা তিনি স্বীকার করেন না। এই দৃষ্টিকোণ থেকেই আইয়ুব বোদলেয়রকে আক্রমণ করেছেন।

বোদলেয়রের দৃষ্টি রবীন্দ্রনাথের মতো ব্যাপক বা অখণ্ড ছিলো না এ-কথা সকলেই স্বীকার করবেন। কিন্তু আইয়ুব যখন বলেন বোদলেয়রের বিতৃষ্ণা আমাদের সকলের সর্বনাশ করেছে, এদেশের যুবকদের জরাগ্রস্ত ক'রে দিয়েছে, তখন আপত্তি না-জানিয়ে পারা যায় না। কবিতা প'ড়ে কারুর সর্বনাশ হ'তে পারে এ ধারণা আমার কাছে গ্রাহ্য নয়। তাছাড়া, আইয়ুব তাঁকে মূর্তিমান শয়তান মনে করলেও, বোদলেয়র সম্বন্ধে প্রায় সব সমালোচকই একমত যে তিনি ছিলেন উল্টোমুখো খৃষ্টান, হাড়ে-হাড়ে পিউরিট্যান এক জেনসিনাইট্। চরম মঙ্গলে পরিপূর্ণ আস্থা ছিলো ব'লেই একান্ত অমঙ্গলের নির্ভীক সাধনা তাঁর পক্ষে সম্ভব হয়েছিলো। যে-কবি অন্ধকারের শ্বাসরুদ্ধকর বীভৎসতাকে ফুটিয়ে তুলতে পারেন তিনি কি আলোর প্রত্যাশী নন? স্পষ্ট ক'রে আলো চাই বা আলো আছে বলাটাই বড়ো কথা? ফলত, বোদলেয়রের কবিতার ভিতর আমরা একজন মোহমুক্ত সন্ন্যাসীর কণ্ঠস্বর শুনতে পাই। আইয়ুব পান না। এ-নিয়ে তর্ক ক'রে লাভ নেই। প্রশ্ন এই যে বোদলেয়রের কুপিত পিত্ত, যা বিরক্তি, দুঃখ এবং হতাশার সংমিশ্রণ, একটা আধ্যাত্মিক গুণ এবং আধুনিক সাহিত্যের অন্যতম প্রেরণা হিসেবে স্বীকৃত হ'লো কেন?

দোষটা হয়ত বোদলেয়রের নয়, যিনি রোমান্টিক বিষাদকে টেনে নিয়ে গেলেন বিতৃষ্ণায়, দোষটা হয়ত আধুনিক যুগের। শূন্যতা, বিরক্তি, বিতৃষ্ণা, বিবমিষা, একঘেয়েমি এবং অর্থহীনতার বোধ ছাড়া আর কী আছে এ-যুগের মানুষের সামনে? ব্রহ্মাণ্ড তার জন্যে সৃষ্টি হয় নি ; সৌরজগতে পৃথিবীর স্থান নগণ্য, তার স্থান আরো অকিঞ্চিৎকর। আধুনিক মানুষ জানে যে সে কোনো দিব্যজীব নয়, জড়প্রকৃতির উদ্দেশ্যহীন অন্ধ নিয়মে আকস্মিকভাবে চেতনা নামক বস্তুটিকে পেয়ে গেছে। আসলে সে জন্তু মাত্র, বড়ো জোর একজন হাতিয়ার-

নির্মাতা জন্তু। আপাতত বুদ্ধিমান, যুক্তিসম্পন্ন, সচেতন এই জন্তুটি প্রকৃতপক্ষে নেহাৎ প্রবৃত্তির তাগিদে স্নায়ুযুদ্ধের ক্রিয়া-প্রতিক্রিয়ায় চালিত হচ্ছে, দায়ে প'ড়ে মেনে নিয়েছে সমাজজীবন। ঈশ্বরে আস্থা নেই তার, ভয়ংকর যুদ্ধ এবং মারণাস্ত্রের ক্রমবৃদ্ধি দেখে মনুষ্যসমাজের উপরেও তার আশা ভরসা নেই। স্বভাবতই বোদলেয়রের কবিতা তার ভালো লাগবে। ভালো লাগবে এই কারণে নয় যে সেখানেই সে তার মনের সত্যিকারের প্রতিচ্ছবি খুঁজে পাচ্ছে। ভালো লাগবে এই কারণে যে সেখানেই সে অভিশপ্ত আধুনিক জীবনকে ঘৃণা করতে পারছে। জীবনের প্রতি বোদলেয়রের কোনো আসক্তি ছিলো না, আধিব্যাধি-গ্রস্ত আধুনিক জীবনের প্রতি যেমন নেই আধুনিক কবিদের। বোদলেয়র তথা আধুনিক কবিদের এই যন্ত্রণা পরোক্ষভাবে সুন্দর এবং মঙ্গলের জন্য আকাঙ্ক্ষা নয় কি? তাছাড়া, অমঙ্গলবোধ নিয়ে উৎকণ্ঠিত হবার কী কারণ থাকতে পারে বুঝি না। কেননা পৃথিবীতে এমন অমানুষ কেউ জন্মায় নি যে বুক চাপড়ে বলতে পারে: শয়তানই আমার ঈশ্বর, অমঙ্গলের সাধনাই আমার লক্ষ্য। অমঙ্গলবোধ আর অমঙ্গলসাধনা মনুষ্যস্বভাব বিরোধী; মানুষমাত্রেই আদর্শবাদী, মঙ্গলের সাধক কেউ প্রচ্ছন্নভাবে, কেউ প্রকাশ্যে। কবিরা তো বটেই।

আইয়ুব বোদলেয়রের শিল্পকর্মকে উঁচুদরের ব'লে মনে করেন। সেখানেই তো তাঁর তৃপ্ত থাকা উচিত ছিলো। কিন্তু থাকতে পারেন নি এই জন্যে যে শিল্পের সৌন্দর্য একান্তভাবে শিল্পবস্তুতেই নিবদ্ধ এ-তত্ত্ব তাঁর কাছে একেবারেই অগ্রাহ্য এবং তিনি জড়জগতে মানবমননিরপেক্ষ সত্য-শুভ-সুন্দরের অস্তিত্বে বিশ্বাসী। আইয়ুব আস্থা রাখেন না কিন্তু মনে হচ্ছে ধর্ম এবং ঈশ্বরের কাজটা তিনি কবিকে দিয়ে করিয়ে নিতে চাইছেন। কবি কি প্রেরিত পুরুষ, প্রবক্তা, মরমী, যোগী সবাইকার স্থান পূরণ করতে পারেন? হয়ত রবীন্দ্রনাথ পেরেছিলেন। আধুনিক কবিরা এ-প্রত্যাশা পূরণ করতে পারছেন না ব'লেই আইয়ুবের আক্ষেপ।

এ-পর্যন্ত যা লিখেছি তা আলোচ্য গ্রন্থের মাত্র দু'তিনটি প্রবন্ধকে লক্ষ্য ক'রে। কিন্তু তর্কের নেশাতেও ভোলা সম্ভব নয় যে 'আধুনিকতা ও রবীন্দ্রনাথ' প্রধানতঃ রবীন্দ্রমানস-বিবর্তনের ধারাবাহিক ইতিহাস। এই ইতিহাস-রচনায় আইয়ুব অসামান্য পরিশ্রম করেছেন। রবীন্দ্রচিন্তা-প্রবাহের উপর দিনরাত্রি একা-একা নৌকা বেয়ে, একটির পর একটি কবিতাকে দর্শনের আলোয় বিশ্লেষণ এবং উদ্‌ঘাটন ক'রে যে-রবীন্দ্রনাথকে তিনি আমাদের সামনে উপস্থিত করেছেন তিনি

শুধু বিরাট বা মহৎ নন, সদাসংবেদনশীল আত্মনির্ভর এক দুঃসাহসী মানুষ; কাম্যু-বর্ণিত সিসিফাসের ছবি বারবার চোখের উপর ভেসে ওঠে। বস্তুত, পাঁচটি কারণে আইয়ুবের কাছে আমরা কৃতজ্ঞতা স্বীকার করতে চাই; এক, রবীন্দ্রনাথের ঈশ্বরবিষয়ক চিন্তাকে তিনি একটি বিশ্বাস্য আকার দিতে পেরেছেন যা এতদিন অধ্যাপকদের অক্লান্ত চেষ্টায় নিরবয়ব ধোঁয়াটে হ'য়েছিলো; দুই, রবীন্দ্রচিন্তার অনেক আপাত-বিরোধিতার যুক্তিযুক্ত ব্যাখ্যা তাঁর গ্রন্থেই প্রথম পাওয়া গেলো; তিন, রবীন্দ্রনাথের শেষ-পর্বের রচনার একাধিক দার্শনিক রহস্য তিনি উন্মোচন করতে পেরেছেন যা একমাত্র তাঁর পক্ষেই করা সম্ভব ছিলো; চার, অপরিসীম শ্রদ্ধা সত্ত্বেও প্রয়োজনস্থলে রবীন্দ্রনাথের কবিতা-বিশেষকে তিনি কঠোর সমালোচনা করতে ইতস্তত করেন নি; পাঁচ, বিশেষ নজরে পড়ে নি রবীন্দ্রনাথের এমন একাধিক ভালো কবিতার প্রতি তিনি সকলের দৃষ্টি আকর্ষণ করেছেন। উপনিষদের আলোয় রবীন্দ্রনাথকে অনেকদিন ধ'রে দেখে আসছি আমরা। এই প্রথম একজন আধুনিক দার্শনিকের দৃষ্টিতে কবিকে দেখার সুযোগ হ'লো।

অরুণকুমার সরকার

'কলকাতা', প্রথম বর্ষ, দ্বিতীয় সংখ্যা, জুলাই ১৯৬৮, পৃ. ৭৪-৮১

## লেখকের উত্তর

"একটি অসাধারণ প্রকাশ" শিরোনামায় অরুণকুমার সরকার 'আধুনিকতা ও রবীন্দ্রনাথ'-এর যে সহৃদয় সমালোচনা করেছেন তার উত্তরে এবং উত্তরের সূত্র ধ'রে আমার কিছু বক্তব্য আছে। দু-এক জায়গায় তিনি আমাকে ভুল বুঝেছেন, দু-এক জায়গায় আমিও তাঁকে ভুল বুঝে থাকতে পারি; এমনও হ'তে পারে যে যে-যুক্তি তিনি খণ্ডন করেছেন তার পিছনে বা প্রসারণে আরও যুক্তি ছিলো, আরো সাক্ষ্যপ্রমাণ ছিলো, আলোচ্য গ্রন্থে তা স্পষ্ট হ'য়ে ওঠেনি। অতএব এই প্রবন্ধ।

ভুল বোঝার দৃষ্টান্ত: 'আইয়ুব ধ'রে নিয়েছেন যে আধুনিক কবিতা এবং রবীন্দ্রনাথের কবিতা একই সঙ্গে উপভোগ করা যায় না।' তাই যদি ধ'রে নিতাম তবে কি আমি রবীন্দ্র-প্রেমিক হ'য়েও মুক্তকণ্ঠে স্বীকার করতে পারতাম যে রিল্‌কে 'এ-শতাব্দীর দুই মহান কবি'র অন্যতম; তাঁর 'ডুইনো এলিজিস', এলিয়টের 'ফোর কোয়ার্টেট্‌স্‌', কামুর 'আউটসাইডর', বুদ্ধদেব বসুর 'তপস্বী ও তরঙ্গিনী', মানিক বন্দ্যোপাধ্যায়ের 'পদ্মানদীর মাঝি' 'সর্বদেশকালে স্থান পাওয়ার যোগ্য'। অমিয় চক্রবর্তীকে বললাম 'হালের বাঙালি কবিদের মধ্যে আমার প্রিয়তম কবি', নিজেকে বললাম বিষ্ণু দে ও সুভাষ মুখোপাধ্যায়ের 'গুণমুগ্ধ পাঠক'। এঁরা কি কেউ আধুনিক নন, ঐ সম্মানিত বিশেষণটি কেবল বোদলেয়রের জাগতিক বিতৃষ্ণার কবিতা, মালার্মের অর্থবিপর্যয়ী শূন্যতাবিলাসী কবিতা এবং উভয় আদর্শে অনুপ্রাণিত পরবর্তী কাব্যসাহিত্য বিষয়েই প্রযোজ্য? ঐ দুই কাব্যধারার সঙ্গে রবীন্দ্র-কাব্যধারার একটা বড়রকমের গরমিল আছে অবশ্য। তার আলোচনা আমার বইয়ের অনেকখানি জায়গা জুড়েছে। কিন্তু আমার অভিধানে 'আধুনিকতা'র সংজ্ঞা ব্যাপকতর।

'আইয়ুব বোদলেয়রের শিল্পকর্মকে উঁচুদরের ব'লে মনে করেন। সেখানেই তো তাঁর তৃপ্ত থাকা উচিত ছিলো।' উচিত ছিলো কি? যদি শিল্পকর্মকেই আমি কবিতার পরাকাষ্ঠা জ্ঞান করতাম তবে আমার মতে বোদলেয়র হতেন এ-যুগের শ্রেষ্ঠ লিরিক কবি, রিল্‌কে, রবীন্দ্রনাথ, য়েট্‌সের উপরে তাঁর স্থান

হ'তো। কিন্তু আমি কাব্যকলার সঙ্গে শিল্পকর্মের সমীকরণের পক্ষপাতী নই। শিল্পকর্মে পারদর্শী না-হ'লে কবি কবি হ'তে পারেন না—এই পর্যন্ত। কোনো কবির শিল্পকুশলতায় অভিভূত হ'লে বলবো ইনি ওস্তাদ কবি, শুধু তার উপর নির্ভর ক'রেই বলবো না যে তিনি মহৎ কবি। মহৎ কবির আরো-কিছু গুণ থাকা দরকার। কী সে-গুণ বলা খুব সহজ নয়, তবু অনুভব করি শিল্পকর্মের উৎকর্ষ আবশ্যক হ'লেও যথেষ্ট নয়।

আপাতত বলা যাক যে সে বাড়তি গুণ উপলব্ধির গভীরতা। কোনো গভীর উপলব্ধি অনিপুণ নিরলংকার নীরস ভাষায় প্রকাশিত হ'লে অবশ্য তা কবিতা হয় না, হয় উঁচুদরের নীতিশিক্ষা, ধর্মদেশনা বা দার্শনিক তত্ত্বকথা। তার মানে দুই ভিন্ন প্রতিমান (double standard) দ্বারা আমরা কাব্যের মূল্য যাচাই ক'রে থাকি। ব্যঞ্জনার নৈপুণ্য একেবারে গোড়ার কথা, কিন্তু শেষ কথা নয়। ব্যঞ্জিত বিষয়ের গভীরতা এক হিসেবে উপরি পাওনা, তবে সেইখানে কাব্যের মহিমা। ওস্তাদ কবি বাহবা পান, কিন্তু সংস্কৃত অর্থেও যিনি কবি তাঁকেই আমরা প্রণতি জানাই, অন্তরের গভীরে স্থান দিই।

এই প্রতিমান-দ্বৈতের কথা আমার স্বকপোল-কল্পিত নয়, বহু প্রখ্যাত সাহিত্যিক ও নন্দনতাত্ত্বিক ইতিপূর্বেই তা ব'লে গেছেন, বস্তুতপক্ষে বলতে বাধ্য হয়েছেন। কয়েকজনের নাম করি। ওয়াল্‌টর পেটর শিল্পশুদ্ধির একজন প্রধান অধিবক্তা, তাই তাঁর স্বীকারোক্তির গুরুত্ব খুবই বেশি। তিনিও এই অনীপ্সিত সিদ্ধান্তে পৌঁছেছিলেন যে মহৎ শিল্পরচনা ও উৎকৃষ্ট শিল্পরচনার মধ্যে—অন্তত সাহিত্যের বেলা—বিভেদ প্রত্যক্ষভাবে নির্ভর করে তার বিষয়বস্তুর উপর, আঙ্গিকের উপর নয় ( 'not on its form but on its matter' )। টলস্টয়ের মতে শিল্পী তাঁর অভিজ্ঞতাকে সংক্রামক ক'রে তুলতে পারলে বোঝা যাবে যে তাঁর রচনা শিল্প হ'য়ে উঠেছে; কিন্তু মহৎ শিল্প হ'য়ে উঠেছে কিনা তা নির্ভর করবে শিল্পকর্মবাহিত অভিজ্ঞতা কতোখানি মহান তার উপর (টলস্টয়ের ভাষায়, তাতে কতোখানি ছোঁয়া লেগেছে সে-যুগের উচ্চতম মূল্যবোধের—'highest religious perception of the age'-এর)। রবীন্দ্রনাথও এই মতে সায় দিয়েছেন: 'সাহিত্যের বিচার করিবার সময় দুইটা জিনিস দেখিতে হয়। প্রথম, বিশ্বের উপর সাহিত্যিকের হৃদয়ের অধিকার কতখানি; দ্বিতীয়, তাহা স্থায়ী আকারে ব্যক্ত হইয়াছে কতটা।' টি. এস. এলিয়ট কবি ও সমালোচক উভয়ত

আঙ্গিকসিদ্ধির প্রতি রবীন্দ্রনাথের চেয়ে অনেক বেশি মনোযোগী; তিনিও বলেছেন: 'সাহিত্য-সমালোচনাকে সম্পূর্ণ করতে হবে শ্রেয়োনীতিক ও ধর্মানুভূতিমূলক সমালোচনার দ্বারা—সাহিত্যের মহত্ত্ব সাহিত্যিক মাপকাঠিতে মাপা যায় না, যদিও সে-রচনা সাহিত্য হ'য়ে উঠেছে কিনা তা সাহিত্য-বিচারের আভ্যন্তরীণ প্রশ্ন।' এবং আই. এ. রিচার্ডস, যিনি কবিতা থেকে বিশ্বাস-অবিশ্বাস সত্য-মিথ্যা ইত্যাদির কথা একেবারে খারিজ ক'রে দেওয়ার জন্য জোরালো ওকালতি করেছেন একাধিক বইতে, তিনিও কোনো অসাবধান মুহূর্তে ব'লে ফেললেন: 'শিল্পরচনা কখনো ব্যর্থ হয় কমিউনিকেশনের ব্যর্থতার দরুন, কখনো এই কারণে যে যা কমিউনিকেট করা হয়েছে তার কোনো মূল্য নেই (because the experience communicated is worthless); কখনো-বা উভয় কারণে।' তার মানে কাব্যবাহিত অভিজ্ঞতা বা উপলব্ধির কথাও ওঠে, শুধু বাহনের দোষগুণ-বিচারই কাব্যসমালোচনা হয়।

স্বয়ং অরুণকুমার সরকার কবিতার মধ্যে কেবল শিল্পকর্মের নিপুণতা খোঁজেন না, আবেগও চান। আরো অনেক-কিছু চান—'মনের একটু বিস্তার, একটু অস্পষ্ট আলো' (জ্ঞানের আলো? বোধির আলো?)। কিন্তু আবেগের কথাই ধরা যাক। আরো ধরা যাক যে তিনি শিল্পকর্মের উৎকর্ষ বলতে আবেগপ্রকাশের চরিতার্থতাই বোঝাতে চেয়েছেন। যে-কোনো আবেগের বলিষ্ঠ প্রকাশ কি মহৎ কবিতা হ'য়ে ওঠে? হ'য়ে উঠতে পারে তাঁর কাছে যিনি সে-আবেগকে অবাধে সর্বান্তঃকরণে গ্রহণ করতে সক্ষম; অন্যের কাছে নয়। এ-বিষয়ে যাঁরা একটু গোঁড়া তাঁরা এমন সব কবিতা যাতে তাঁদের বিচারে নিকৃষ্ট আবেগ ব্যক্ত হয়েছে (তার প্রকাশভঙ্গি যতো নিপুণই হোক-না কেন) সরাসরি নাকচ ক'রে দেন এই রায় দিয়ে যে ওটা কবিতাই নয়। যেমন এরিথ হেলর ফরমান জারি করলেন, হিট্লরি ইহুদি-বিদ্বেষ নিয়ে কেউ ভালো কবিতা লিখতেই পারে না। কেন পারে না? কবি যদি অন্তরের গভীরে এই বিদ্বেষভাব পোষণ করেন এবং বোদলেয়র কিংবা ভালেরির মতো রূপদক্ষ হন, তবে হিট্লরি ভাবে ভরপুর ভালো কবিতা লিখতে পারবেন না কেন? এই বিশেষ ভাবটি প্রকাশ করবার সময়ে তিনি তাঁর রূপদক্ষতা ভুলে যাবেন—এটা তো বিশ্বাসযোগ্য নয়। এটুকু বলা যেতে পারে যে আমরা যারা বর্ণবিদ্বেষ-জাতীয় ভাবগুলিকে ঘৃণার চোখে দেখি, আমাদের কাছে অমন কবির আবেদন তাঁর কলাকৌশলের গুণগ্রহণেই

সীমাবদ্ধ থাকবে। নাৎসি সাহিত্য-বিশেষজ্ঞরা অবশ্য তাঁকে সর্বতোভাবে মহৎ কবি ব'লে সম্মান করবেন।

প্রশ্ন উঠতে পারে, ভালো কবির রচনায় ভাব তো আর ভাবের পর্যায়ে থাকে না, শুদ্ধ ও সাধারণীকৃত হ'য়ে একপ্রকার অলৌকিক বস্তুতে রূপান্তরিত হয়। অর্থাৎ ভাব পরিণত হয় রসে। তখন তা রসিকমাত্রের হৃদয়গ্রাহ্য হবে না কেন? উত্তরে বলবো, যে-কোনো ভাবকে পাঠকমাত্রের (পরিশীলিত-রুচি পাঠকের কথাই ধরছি এখানে) রসাস্বাদনযোগ্য ক'রে তোলা কোনো কবির সাধ্য নয়। কোনো-কোনো ভাব—যথা, বর্ণবিদ্বেষ, হিংস্রতা, ধর্ষকাম ইত্যাদি—অনেক সহৃদয় পাঠকের মনে এমন বিরূপ প্রতিক্রিয়া ও প্রতিরোধ জাগিয়ে তোলে যে তাঁদের রসনায় সে-জাতীয় ভাবকে রসে রূপান্তরিত করা নিপুণতম কবিকর্মের দ্বারাও সম্ভব নয়। অবশ্য টমাস মানের মতো ঔপন্যাসিক অতি নিষ্ঠুর নাৎসী নেতাকেও তাঁর উপন্যাসের পাত্র, এমন-কি নায়ক, রূপে পেশ করতে পারেন। ঐ-নায়কের ইহুদী-বিদ্বেষ এবং বীভৎস সব ভাবকে রসরূপে গ্রহণ করতে ফাশিস্ট-বিরোধীদেরও বাধবে না। বাধবে তখনই যখন আমরা অনুভব করবো সে হিংস্র ইহুদী-বিদ্বেষ শুধু নায়কের মনে নয়, সমস্ত উপন্যাসে ছড়ানো রয়েছে, অর্থাৎ তা ঔপন্যাসিকেরও মনের ভাব। পাত্র-পাত্রীদের সঙ্গে পাঠকের হার্দিক তাদাত্ম্য ঘটে না, নাট্যকার বা ঔপন্যাসিকের সঙ্গে ঘটে। সেখানে ব্যবধান দুস্তর থাকলে সাহিত্যের রসাস্বাদন বিঘ্নিত হয়। বিভেদ এবং বিরোধের মাঝখানে রেখা টানতে চাই। রচয়িতা ও পাঠকের মধ্যে দৃষ্টিভঙ্গির বা হৃদয়োপলব্ধির বিভেদ থাকতে পারে, কিন্তু বিরোধ একেবারে মৌলিক এবং নিরন্বয় হ'লে কমিউনিকেশন সম্ভব হবে না।

অরুণ শুধু আবেগের কথা বলেছেন, কিন্তু লক্ষ করেননি যে আবেগ দুই প্রকারের হয়। এক—ইন্দ্রিয়জাত আবেগ। কোনো ফুলের রঙ দেখে বা পাখির স্বর শুনে আমাদের মন খুশি হ'তে পারে, বিষণ্ণ হ'তে পারে, ইত্যাদি। এগুলিকেই সঠিক আবেগ বলা সংগত। কিন্তু সাহিত্যের আবেগ চিন্তা ও বুদ্ধি-নির্ভর। গ্রীশন ভস্মাধার দেখে কীটস্-এর মনে বা শিশু-বিদ্যালয় পরিদর্শন ক'রে য়েট্‌সের মনে যে-আবেগ জেগেছিলো তা জটিল ও বিস্তীর্ণ, বহুবিচিত্র স্মৃতি, কল্পনা ও মনকে আশ্রয় ক'রে। এই বহুলাঙ্গ অভিজ্ঞতা থেকে কবির বিশুদ্ধ আবেগটুকুকে ছেঁকে আলাদা করা অসম্ভব। এ এক বিবিধবর্ণ বহুবিষয়-সমাকীর্ণ

মনোব্যাপার যা একাধারে মাননিক ও হার্দিক। একে কবির আবেগ মাত্র না-ব'লে তাঁর উপলব্ধি বলাই সংগত।

কবির উপলব্ধি যখন কবিতায় ব্যক্ত হয় তখন তার রূপান্তর ঘটে অবশ্যই। সে-রূপান্তরের কথা আমাদের আলংকারিকেরা বিশদভাবে আলোচনা করেছেন। কিন্তু কবিকর্মকে যতোখানি বিশ্লিষ্ট ক'রে দেখেছিলেন তাঁরা, ততোখানি বিশ্লেষণসহ নয় তা। আট-নয়টি ভিন্ন-ভিন্ন ভাবকে ভিন্ন-ভিন্ন রসে পরিণত করা কবির কাজ নয়; তিনি তাঁর বহুবর্ণ কিন্তু ঐক্যবদ্ধ সুসমন্বিত অভিজ্ঞাকে জীবনের মাটি-জল-বায়ু থেকে আহরণ ক'রে অন্য-এক স্তরে পৌছিয়ে দেন। এই নান্দনিক উন্নীতি একা কবির দ্বারা সাধ্য নয়, সে--প্রক্রিয়ায় পাঠকের মনকেও সক্রিয় অংশগ্রহণ করতে হয়। আমি বলতে চাই যে, পাঠকের মন আতিথেয় হ'তে পারে না যদি সে বোধ করে, যে মূল উপাদান থেকে কবি রসাহরণ করেছেন সে-মানসিক উপাদান তার নিজের অভিজ্ঞতার বিবাদী, অর্থাৎ কবির অভিজ্ঞতা পাঠকের গভীরতম অভিজ্ঞতার সাক্ষ্যে অসার বা অসত্য ব'লে প্রতিপন্ন। শুধু চিন্তাই নয়, অনুভূতিও সত্য কিংবা অসত্য, বিষয়ের সঙ্গে সুসমঞ্জস কিংবা অসমঞ্জস হ'তে পারে। বাঘকে কবি সুন্দর বলতে পারেন, কিন্তু সেই বাঘ যখন একটি শিশুকে তার মায়ের কোল থেকে কেড়ে নিয়ে ছিঁড়ে-ছিঁড়ে খাচ্ছে, তখন কোনো বিকারগ্রস্ত কবি ভাবতেও পারেন কী মজা! কিন্তু এই বিকৃত ভাবকে যদি তিনি রসে পরিণত করবার চেষ্টা করেন তবে তিনি ব্যর্থ হবেন, অন্তত অ-ক্যানিবাল সুস্থ-মস্তিষ্ক পাঠকের রসবিচারে।

কবি যতোই আঙ্গিকসিদ্ধ হ'ন তবু তিনি তাঁর হৃদয়োপলব্ধি পাঠকের (বা পাঠকবিশেষের) হৃদয়ে পৌছিয়ে দিতে দুই কারণে ব্যর্থকাম হ'তে পারেন: (১) উপলব্ধি যদি শ্রেয়োনীতি-বিগর্হিত ব'লে ঠাহর হয়, (২) সে-উপলব্ধি যদি অসত্য ব'লে প্রতিভাত হয়—এলিয়টের ভাষায় তার ভিত্তি যদি অভিজ্ঞতালব্ধ তথ্যের উপর স্থাপিত না-হয়। ফ্যাশিস্ট সাহিত্য প্রথম কারণে আমার কাছে অগ্রাহ্য ঠেকে; বোদলেয়রের অনেক কবিতায় আমি সম্পূর্ণ সাড়া দিতে পারি না দ্বিতীয় কারণে। কোনো-কোনো পাঠক ভুল বুঝেছেন ব'লে এখানে স্পষ্ট ক'রে বলতে চাই যে বোদলেয়রের বিরুদ্ধে আমার অনুযোগ শ্রেয়োনীতিক নয়, দৃষ্টিভঙ্গির মৌলিক বিরোধ-ঘটিত। তাঁর কোনো কবিতাই আমার মতে ইম্‌মরাল নয়, কিন্তু কোনো-কোনো কবিতা 'অসত্য'—কাব্যিক অর্থে অসত্য, অর্থাৎ not

founded on the facts of experience.

বুঝতেই পারছি অরুণের মনে (আরো বহু আধুনিক কালের পরিশীলিত-রুচি কাব্যরসিকের মনেও) কোনোপ্রকার প্রতিরোধ নেই। বরঞ্চ ঠিক উল্টো। কিন্তু তা এইজন্য নয় যে, তিনি বোদলেয়রের কবিতাকে সেই আশ্চর্য বস্তু 'বিশুদ্ধ কবিতা'রূপে পাঠ করেন, তাঁর স্বকীয় বিশ্ব-বেদনা ও বিশ্ব-নিরীক্ষা থেকে বিচ্ছিন্ন ক'রে দেখেন। তেমন নিরালম্ব বিশুদ্ধ কবিতা আর যিনিই লিখুন, বোদলেয়র লিখতে চাননি। এই আবেগ-সন্তপ্ত কবি তাঁর অত্যন্ত স্বকীয় যন্ত্রণাময় উপলব্ধি ব্যক্ত করতে চেয়েছিলেন কাব্যে, শব্দ নিয়ে খেলাঘর বাঁধবার কাব্যাদর্শ তাঁর মনে ছিলো না। অরুণ বোদলেয়রকে সর্বান্তঃকরণে গ্রহণ করতে পেরেছেন, কারণ তাঁর স্বকীয় মৌল বিশ্ব-উপলব্ধির সঙ্গে বোদলেয়রের মৌল বিশ্ব-উপলব্ধির মিল রয়েছে, খুব বেশিরকম মিল। এ-কথা তিনি সবিস্তারে বুঝিয়েছেন: 'শূন্যতা, বিরক্তি, বিতৃষ্ণা, বিবমিষা, একঘেয়েমি এবং অর্থহীনতার বোধ ছাড়া কী আছে এ-যুগের মানুষের সামনে?' ইত্যাদি বাক্যের দ্বারা। তারপরে তিনি সোজাসুজি ব'লেই ফেললেন বোদলেয়রের কবিতার প্রতি তাঁর পক্ষপাত কেন। 'বোদলেয়রের কবিতা তাঁর (অর্থাৎ আধুনিক মানুষের এবং অরুণ সরকারের) ...ভালো লাগবে এই কারণে যে সেখানেই সে অভিশপ্ত আধুনিক জীবনকে ঘৃণা করতে পারছে।'

পৃথিবী-জোড়া আধুনিক জীবনে অর্থাৎ আধুনিক মানুষের মধ্যে কি ভালো-বাসবার, শ্রদ্ধা করবার, আশান্বিত হবার মতো কিছু নেই, সমস্তটাই আদ্যোপান্ত অবিমিশ্র ঘৃণারই যোগ্য? যদি বলেন, হ্যাঁ তা-ই, তবে আমি জবাব দেবো— আপনার কথা সত্য নয়। আমি তো বেশ কয়েকজনকে চিনি যাঁদের আমি বন্ধু বলতে পারি অর্থাৎ ভালোবাসতে পারি, অল্প কয়েকজনকে জানি যাঁরা নিখুঁত না-হ'লেও নিঃসন্দেহে শ্রদ্ধেয়, নমস্য। আশার আলো দেখি যখন আধুনিক বিজ্ঞানীরা প্রকৃতিবধূর মুখের উপর থেকে তার রহস্যাবগুণ্ঠন একটু-একটু ক'রে তুলে ধরেন এবং তারই ফলে মেহনতি মানুষের শ্রমলাঘব হয়, অভাবমোচন হয়, যখন লক্ষ-লক্ষ মানুষের আত্মদানের ফলে হিটলারি বর্বরতার অবসান ঘটে, স্টালিনি বর্বরতার উপশম হয়। তালিকা আরো দীর্ঘ করা যায়, কিন্তু তার প্রয়োজন নেই। অবশ্য ঘৃণ্য ও নৈরাশ্যজনক অনেক-কিছুও দেখছি, বিশেষত এই পুণ্য ভারতভূমিতে। কিন্তু তা হ'লো চাঁদের উল্টো পিঠ, যেখানে সবই

অন্ধকার, সবই কালো। রুদ্রের দক্ষিণ মুখ ও বাম মুখ, দুই বিপরীত মুখের রেখাচিত্রই চোখের সামনে রাখা ভালো—যেমন রাখেন সব মহাকবি ও মহাজ্ঞানী। কেবল একটা মুখ দেখেই বন্দনা বা বিলাপ করা অর্বাচীনতা অথবা মনোবিকারের লক্ষণ। রুদ্র যত্তে দক্ষিণং মুখং তেন মাং পাহি নিত্যম্—এ-জীবনে কি তা সম্ভব? বিশ্ববিধান তার অনুকূল নয়। প্রার্থনাটাকে উল্টে দিলে আধুনিক হওয়া যায়, কিন্তু সত্যদ্রষ্টা হওয়া যায় না।

অরুণ সরকারের 'আধুনিক' বিশেষণটা বাহুল্য। তিনি নিশ্চয় বলতে চান না যে দেড়শ-দু'শ বছর আগে জীবন কিছু কম 'অভিশপ্ত' ছিলো। তখন সমস্ত ইয়োরোপের বারো-আনা লোক দিনে ১৪ ঘণ্টা ক'রে খাটতো এবং রাত্রে শীতে কাঁপতো; তৎপূর্বে নিরপরাধ বৃদ্ধাদের পুড়িয়ে মারা হ'তো ডাইনি নাম দিয়ে, এবং প্রটেস্ট্যান্টদের উপর ক্যাথলিকদের কোথাও, কোথাও ক্যাথলিকদের উপর প্রটেস্ট্যান্টদের নির্যাতনের শেষ ছিলো না। তখন আমাদের দেশে প্লেগ, ম্যালেরিয়া, কলেরা, অতিবৃষ্টি অনাবৃষ্টি বছরে-বছরে মহামারি ও দুর্ভিক্ষের আকার ধারণ করতো, এবং আমাদের শ্রদ্ধেয় পূর্বপুরুষরা তরুণী বিধবাদের ঠেলে দিতেন মৃত স্বামীর চিতায় এই মধুর বিশ্বাসে যে তাতে করে ঊর্ধ্বতন তিন পুরুষ সুদ্ধ তাঁদের স্বর্গবাস সুনিশ্চিত হবে। জীবন যদি ঘৃণ্যই হয় তবে পূর্বকালে বেশি বৈ কম ঘৃণ্য ছিলো না।

তাহ'লে কি এই কথা রইলো যে যাঁরা অরুণের মতন জীবনকে সর্বান্তঃকরণে ঘৃণা করেন তাঁরা ঐ-ঘৃণাভাবের উত্তম প্রকাশ বোদলেয়রের কবিতায় পান ব'লে বোদলেয়রকে ভালোবাসবেন; এবং আমার মতো যাঁরা সমস্ত জাগতিক দুঃখ ও পাপের কথা মনে রেখেও জীবনকে ভালোবাসেন, তাঁরা রবীন্দ্রনাথের মধ্যে এই যন্ত্রণাবিদ্ধ ভালোবাসার উত্তম প্রকাশ দেখতে পান ব'লে রবীন্দ্র-প্রেমিক? তথাস্তু। তবু দুটো কথা বলবার থাকে—জীবনের একঘেয়েমির কথা এবং জীবনের প্রতি ঘৃণার কথা। কেন ঐ দুই বোদলেয়রীয় অনুভূতি আমার কাছে অসত্য।

সারাদিন ধ'রে যদি একই রকম যান্ত্রিক কাজ বা মাছিমারা কেরানিগিরি করতে আমরা বাধ্য হই এবং তারপর এতো ক্লান্ত হ'য়ে পড়ি যে অন্য কোনো চিত্তোন্মেষক কর্মে মনোনিবেশ করার মতো শরীর-মনের অবস্থা না-থাকে, তা-হ'লে জীবন একঘেয়ে ঠেকতেই পারে। বর্তমান কালে, বিশেষত অনুন্নত দেশে বেশিরভাগ মানুষের অবস্থা যে এইরকম, সে-কথা মানি। কিন্তু এটা তো যন্ত্র-

সভ্যতার বিকাশনাট্যের একটা পটপরিবর্তনোন্মুখ দৃশ্য-বিশেষ। পরের অঙ্কে দেখা যাবে অবসরের প্রাচুর্য ও পরিব্যাপ্তি। ইতিমধ্যে পাশ্চাত্যদেশে তা-ই ঘটেছে—কলকারখানায় খাটুনির পরিমাণ সপ্তাহে ৩৫-৪০ ঘণ্টা, দু-দিন ছুটি। যাঁদের অবসর আছে তাঁদেরও জীবনটা একঘেয়ে লাগতে পারে যদি তাঁরা কোনো গুরুতর শারীরিক বা মানসিক পীড়ায় ভোগেন। কিন্তু যাঁরা জীবিকা-উপার্জনের ভারে পঙ্গু হ'য়ে পড়েননি এবং যাঁদের স্বাস্থ্য চলনসই, তাঁরাও কেন বলেন জীবনটা বড়ো একঘেয়ে? জগতে বৈচিত্র্যের তো কোনো অভাব নেই, অভাব ঘটেছে অনুভব করবার শক্তি ও প্রবৃত্তির।

যে-সব মানুষের মধ্যে আমরা বসবাস করি তাদের প্রত্যেকের জীবন সুখ-দুঃখবন্ধুর আশা-নিরাশায় তরঙ্গায়িত এক-একটি নাটিকা যার খানিকটা দেখা যায় পর্দার সামনে, অনেকটাই অভিনীত হয় আড়ালে, হয়তো-বা তার নিজেরই অর্ধগোচরে। সংবেদনশীল হৃদয় ও সূক্ষ্ম দৃষ্টি দিয়ে দেখলে দেখা যাবে বাস্তব-জীবনের ট্র্যাজেডি ও কমেডি যেমন মনোগ্রাহী তেমনি ইঙ্গিতময়। একঘেয়েমি সেখানে নেই, আছে দর্শকের নিঃসাড় চিত্তে। অন্যদিকে প্রকৃতি তার অনন্ত বৈচিত্র্যে ও বিস্ময়করতায় আমাদের চক্ষুরিন্দ্রিয় এবং জ্ঞানচক্ষুর সম্মুখে প্রসারিত। বৈদিক গাথা-রচয়িতা থেকে জীবনানন্দ দাশ পর্যন্ত, পীথাগোরাস থেকে ফ্রেড হয়েল পর্যন্ত কবিরা, জ্ঞানীরা অত্যুজ্জ্বল ভাষায় তাঁদের জবানবন্দি রেখে গেছেন। হঠাৎ প্রকৃতিকে জঘন্য ও একঘেয়ে ব'লে পিঠ ফিরিয়ে বসার কী কারণ ঘটলো?

বোদলেয়র ভাবেন, সমস্ত বিশ্বসংসার জঘন্য, তিনিই তার মাঝখানে এক পরমাশ্চর্য সত্তা কারণ তিনি নির্মাণকুশল, তিনি স্রষ্টা, তিনি কবি। এই জঘন্য পৃথিবীর কাদামাটি দিয়েই সুন্দর ফুল ফুটিয়ে তিনি দেখিয়ে দিতে পারেন, কতো বড়ো অতিপ্রাকৃত শক্তিধর তিনি। কামু ভাবেন, সারা দুনিয়া একেবারে অ্যাব-সার্ড, একমাত্র তিনিই সৌষ্ঠবময়, যুক্তিপূর্ণ, অর্থবান সত্তা; সুতরাং তিনি হবেন মেটাফিজিকাল রেবেল, ভগবান এবং তাঁর সৃষ্টির বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করবেন। সে-বিদ্রোহ আপোষহীন, শেষহীন, সীমানাহীন।

জগৎ আর 'আমি' এই দুই সত্তা যেন একেবারে বিপরীত, দর্শনের পরি-ভাষায়, সম্পূর্ণ ভিন্ন ক্যাটিগরির। বোদলেয়র আর কামু 'আমি' বলতে কি কেবল বেদান্তের বিশুদ্ধ সাক্ষী-চৈতন্য কিংবা কান্টের ট্র্যান্সেণ্ডেণ্টাল ইগো-র মতো

কিছু বুঝেছিলেন? কিন্তু উপনিষদেও তো দুই 'আমি'র কথা আছে, 'দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্বজাতে'। একই বৃক্ষের শাখায় যে দুটি পাখি সর্বদা সংযুক্ত হ'য়ে আছে—জীবাত্মা ও পরমাত্মা—তাদের পারস্পরিক সম্পর্কটা কী? তারা সম্পূর্ণ বিপরীতধর্মী হ'য়েও আলিঙ্গনাবদ্ধ, এ কেমন ক'রে সম্ভব হ'লো? জীবাত্মা অর্থাৎ জন্ম-জরা-মৃত্যু-বিশিষ্ট 'আমি' আবার প্রকৃতির অন্তর্ভুক্ত, প্রাকৃতিক শক্তি ও পদার্থ-সঞ্জাত, প্রাকৃতিক নিয়মে চালিত। জড়-জগৎ, প্রাণীলোক এবং মানুষ—প্রকৃতির এই তিনটে বিভাগ, কিন্তু বিচ্ছেদ নেই তাদের মধ্যে; জড় থেকে জীব, জীব থেকে মানুষ—বিবর্তনধারা নিরবচ্ছিন্ন। কেমন ক'রে মানুষ একদিকে জড়প্রকৃতির সঙ্গে আলিঙ্গনাবদ্ধ, অন্যদিকে পরমাত্মার সঙ্গে? অথচ পরমাত্মা তো বিশুদ্ধ সাক্ষী, যেন প্রকৃতির বাইরে থেকে যাবতীয় প্রাকৃতিক দৃশ্য নিরীক্ষণ করছেন। এইসব রহস্যের কথা কি বোদলেয়র কিংবা কামু কখনো ভাবেননি? ভাবলে কি তার কোনো তল, কোনো শেষ পেতেন? শুধু জড়প্রকৃতির স্ফুরণের, শুধু প্রাণী-বিবর্তনের ইতিবৃত্ত কি অফুরন্ত রোমাঞ্চ ও বিস্ময় জাগায় না? এ-সব দিকে তাঁদের চিত্ত যদি জাগরূক থাকতো, তবে একঘেয়েমিবোধ স্থান পেতো না সে-চিত্তে। বাইরের এবং ভিতরের চোখ দুই হাতে চেপে বন্ধ ক'রে রাখলে সব-কিছু একঘেয়ে লাগবে বৈকি। কিন্তু কেন এই আত্মনিপীড়ন?

এ তো গেলো ভাবুক স্বভাবের মানুষের কথা। কর্মী স্বভাবের মানুষের কাছে অন্য-এক ডাক—আর্ত ও পীড়িত মানুষদের ডাক—এর চেয়েও দুর্নিবার। তারা এ দুঃখ ও পাপে ভরা পৃথিবীর সামনে দাঁড়িয়ে মানব-জীবনকে বা তার প্রাকৃতিক পরিবেশকে একঘেয়ে ভাববার অবসর পাবেন কখন? কতো চোখের জল তাঁদের মুছতে হবে, কতো ছোটো-বড়ো ব্যক্তিগত ও সামাজিক অন্যায়-অত্যাচারের বিরুদ্ধে তাঁদের হাতিয়ার তুলতে হবে কলম ধরতে হবে। সমাজ যদি প'চে গিয়ে থাকে তবে তাকে সুস্থ করার উপায় তো বার করতে হবে। আর-এক দারুণতর মহাযুদ্ধ যদি আসন্ন হ'য়ে থাকে তবে তাকে ঠেকাবার পথ তো খুঁজতে হবে। সমস্যা যতো দুরভিভব হোক, তবু মানুষের ইচ্ছাশক্তি আগে থেকে কেন হার মানবে? পথ যে ক্ষুরধার ও দুরত্যয় তা তো আড়াই হাজার বছরের পুরোনো সত্য। কোথাও কোনো পথ নেই এই নতুন আবিষ্কারটি কোন প্রমাণে সিদ্ধ হ'লো? মার্ক্স বলেন, পুরাকালের আপ্তবাক্য, পারলৌকিক আফিম

দিয়ে সমাজপতিরা জনসাধারণকে ভোলাতেন। নতুন কালের আপ্তবাক্য, ইহ-জীবনের চূড়ান্ত অভিশপ্ততা, দিয়ে কবিরা নিজেদের ভোলাচ্ছেন না তো?

কর্মের দায়িত্ব এবং সৃষ্টির দায়িত্ব, সমাজের দাবি এবং কবিতার দাবির মধ্যে যে নিত্য দ্বন্দ্ব রয়েছে, সে-দ্বন্দ্ববোধের দ্বারা কীট্‌স্‌-এর চিত্ত ক্লিষ্ট ছিলো। অবশ্য কীট্‌স্‌ বিশ্বাস করতেন যে, কবিরূপে তাঁর চরম কর্তব্য সম্ভবমতো শ্রেষ্ঠ কাব্য রচনা করা। সঙ্গে-সঙ্গে তিনি এ-ও বিশ্বাস করতেন যে, কাব্যের উচ্চতম শিখরে তাঁরাই উঠতে পারেন, যাঁরা সর্বমানবের দুঃখকে নিজের দুঃখরূপে অনুভব করেন ( to whom the miseries of the world are misery )। কিন্তু কবি তো আকাশের সূর্যের মতো একর্ষি নন, তিনি সামাজিক মানুষও বটে। তাই তাঁর বিবিক্ত সত্তা যেমন সাড়া দেয় মানুষের সুখদুঃখকে তার ব্যক্তিক ও সর্ব-জাগতিক আয়তনে অনুভব ক'রে এবং সে-অনুভূতিকে রসোত্তীর্ণ ভাষায় ব্যক্ত ক'রে, তেমনি তাঁর সামাজিক সত্তা, তাঁর ভিতরকার কর্মী-পুরুষ সাড়া দিতে চায় কাজের মধ্যে, সংগ্রামের মধ্যে—মানব-জীবনের এবং সামাজিক সংস্থার পরিবর্তন ঘটিয়ে। কীট্‌স্‌ অনেকসময়ে বিষণ্ণ বোধ করতেন এই ভেবে যে যদি-বা তিনি কবিরূপে সার্থকতা অর্জন ক'রেও থাকেন তাঁর কবিকর্মের সিদ্ধিতে, তবু তিনি সমাজের ডাকে প্রত্যক্ষভাবে সাড়া দিতে পারেননি কোনো হিতকর্ম-ব্রতে সক্রিয় অংশ গ্রহণ ক'রে। ফলত তাঁর জীবনচর্যা মনুষ্যত্বের শ্রেয়োনীতিক প্রকাশ ( এবং সেটাই তাঁর বিবেচনায় মহত্তর প্রকাশ ) থেকে বঞ্চিত রইলো। কীট্‌স্‌ সক্ষোভে এ-কথা বলেছেন তাঁর চিঠিপত্রে, কাব্যেও।

এই বিষণ্ণতাবোধ রবীন্দ্র-মানসে সর্বদাই প্রবহমান ছিলো, এবং তাঁর কাব্যের কোনো পর্যায়েই অনভিব্যক্ত নয়। আর্ত ও নিপীড়িত মানুষের ডাক বারেবারে এসেছে তাঁর কানে; সে-ডাকে সাড়া দিয়ে নিজের কর্মশক্তিকে, সকলের কর্ম-শক্তিকে উদ্বুদ্ধ করতে চেয়েছেন তিনি বারেবারে। বস্তুতপক্ষে এই ডাক যখনই তাঁকে উতলা করেছে, তখনই দেখা যায় তাঁর কবিপুরুষ খানিকটা আচ্ছন্ন ও ম্লান, তিনি হ'য়ে উঠেছেন নীতি-উপদেষ্টা—অবশ্য নীতিবাক্য প্রয়োগ করেছেন প্রধানত নিজের উদ্দেশেই। একটি উজ্জ্বল, এবং স্বভাবতই কবিতা হিসেবে নিষ্প্রভ, উদাহরণ 'চিত্রা'র "এবার ফিরাও মোরে"।

> বড়ো দুঃখ, বড়ো ব্যথা—সম্মুখেতে কষ্টের সংসার।
> বড়োই দরিদ্র, শূন্য, বড়ো ক্ষুদ্র, বদ্ধ অন্ধকার।

এখন সংসার থেকে দূরে 'মধ্যাহ্নে মাঠের মাঝে একাকী' ব'সে বাঁশি বাজাতে তিনি যেন লজ্জা বোধ করছেন। মোটের উপর শুধু বাঁশি বাজিয়েই তাঁর জীবন শেষ হ'লো, তার জন্য আরো অনেক গভীর বেদনা বোধ করেছেন কবিজীবনের শেষপ্রান্তে লেখা 'পত্রপুট'-এ :

গান যে মানুষ গায় দিয়েছে সে ধরা, আমার অন্তরে,
যে মানুষ দেয় প্রাণ দেখা মেলে নি তার।
বাজল ভেরি
তবু জাগল না রণদুর্মদ
এই নিরাপদ নিশ্চেষ্ট জীবনে;
ব্যূহ ভেদ ক'রে
স্থান নিই নি যুধ্যমান দেবলোকের সংগ্রামসহকারিতায়।
কেবল স্বপ্নে শুনেছি ডমরুর গুরুগুরু,
কেবল সমবযাত্রীর পদপাতকম্পন
মিলেছে হৃৎস্পন্দনে বাহিরের পথ থেকে।
যুগে যুগে যে-মানুষের সৃষ্টি প্রলয়ের ক্ষেত্রে
সেই শ্মশানচারী ভৈরবের পরিচয়জ্যোতি
ম্লান হয়ে রইল আমার সত্তায়,
শুধু রেখে গেলাম নতমস্তকের প্রণাম
মানবের হৃদয়াসীন সেই বীরের উদ্দেশে—
মর্তের অমরাবতী যাঁর সৃষ্টি
মৃত্যুর মূল্যে, দুঃখের দীপ্তিতে।

নিজের এবং অন্য মানুষেরও নানাবিধ দুঃখ যন্ত্রণা লাঞ্ছনার কথা ব্যক্ত করেছেন বোদলেয়র অতুলনীয় ভাষায়। কিন্তু দুঃখী মানুষের দুঃখ লাঘব করার জন্য চেষ্টামাত্র না-করার, সে-চেষ্টার বিন্দুমাত্র প্রয়োজনটুকুও বোধ না-করার, দুঃখ নেই তাঁর কাব্যে। বস্তুত এই দুঃখ তাঁর অনভিজ্ঞাত, অবোধগম্য। তাঁর এক অন্ধ সংস্কার ছিলো যে দুঃখ আছে ব'লে নালিশ করা যায়, জীবন ও জগৎকে ঘৃণা করা যায়, ঈশ্বরকে দোষী করা যায়; কিন্তু প্রতিকারের চেষ্টামাত্র নিরর্থক। তাই তো তিনি বলেছেন :

Resign thyself my heart, sleep thy sleep of the brute.

বলেছেন :

To know nothing, to teach nothing, to will nothing, to sleep, and still to sleep —that to-day is my only vow. An infamous and disgusting vow, but sincere.

তাঁর সম্পূর্ণ নিশ্চেষ্ট জীবনের জন্য বোদলেয়র লজ্জিত নন, বরঞ্চ গর্বিত ; কারণ জীবনের নিশ্চেষ্টতাই তাঁকে কবিরূপে সচেষ্ট করেছে। দরিদ্র শিশু ও বৃদ্ধা বেশ্যার প্রতি দরদ বোধ করেছেন তিনি। সে-দরদ তাঁর চোখে মানব-জীবনকে আরো ঘৃণ্য ক'রে তুলেছে এবং ঘৃণার প্রকাশকে উজ্জ্বলতর। কিন্তু তিনি কখনো ভাবেননি যে সে-দরদ কবিকর্ম ছাড়া অন্য-কোনো কর্মের অনুপ্রেরক হ'তে পারে। ভাবলে একঘেয়েমির অনন্ত বিস্তার দেখতে পেতেন না তাঁর চারিদিকে।

মর্ত্যে অমরাবতী সত্যি-সত্যি সৃষ্টি করা যায় না, কিন্তু মর্ত্যলোককে পাতালপুরী থেকে অমরাবতীর দিকে নিয়ে যাওয়ার অবিরত অপরাজেয় চেষ্টার মধ্যেই মানুষের শ্রেয়োবোধ প্রস্ফুটিত হয়, অভিব্যক্ত হয়। মানুষের জীবন যদি অভিশপ্ত থাকে তবে অভিশাপমোচনের দায়িত্বও মানুষের উপরই বর্তায়, সত্য বা মিথ্যা দেবতার উপর নয়। 'কত বড় বেদনায়' মানুষ মানুষ হয় সে-কথাও আধুনিক কবিদের জানা আছে নিশ্চয়ই। এলিয়ট লিখেছেন, হিতাহিতের অত্যন্ত বাস্তব সমস্যা বোদলেয়রকে সর্বদাই চিন্তাকুল করতো। আমার কিন্তু বিশ্বাস, গ্যেটে কীট্‌স্ কিংবা রবীন্দ্রনাথের তুলনায় বোদলেয়রের শ্রেয়োনীতিক চেতনা অনেক বেশি আত্মনিমজ্জিত। তাঁর অতিরিক্ত অবিমিশ্র একঘেয়েমি-বোধই তাঁর অযথার্থ শ্রেয়োবোধের প্রকৃষ্ট প্রমাণ।

বোদলেয়রের সর্বগ্রাসী ঘৃণা সম্বন্ধে অধিক কিছু বলা নিষ্প্রয়োজন। "Le Voyage" নামক কবিতা থেকে নারী-পুরুষ নির্বিশেষে সমস্ত মানবজাতির মধ্যে পরিব্যাপ্ত 'মৃত্যুহীন পাপ'-এর বর্ণনা আমি ইতিপূর্বেই উদ্ধৃত করেছি। আরো উদ্ধৃতির সাহায্যে দেখানো যায় তাঁর ঘৃণার শিকড় কতো গভীর, শাখা-প্রশাখা কতোদূর বিস্তৃত। অরুণ কি বলতে চান এ-ঘৃণা যথাযথ, সমস্ত প্রকৃতি এবং সমস্ত মানবজাতি এই তীব্র ঘৃণার উপযুক্ত পাত্র?

বোদলেয়রের বিবেচনায় প্রকৃতি নিষ্প্রাণ ব'লেই ঘৃণ্য। কিন্তু প্রকৃতি থেকেই তো প্রাণের উৎপত্তি, এবং প্রাণ থেকে মনের। সেইহেতু মনের যদি কোনো গরিমা থাকে তবে তা মনের আদি কারণ প্রকৃতিতেও পরোক্ষে বর্তায়। অরণ্যের পর্বতের সমুদ্রের অনেক দৃশ্য কি অতীব সুন্দর নয়? সেই সৌন্দর্যবোধে (বিশেষত সৌন্দর্য যখন সাব্‌লাইমের পর্যায়ে পৌঁছয়) কি আমরা অলক্ষ্যে, মনের অজ্ঞাত গভীরে, অনুভব করি না যে অণুপরমাণু থেকে, জল মাটি ঘাস থেকে, মনের শ্রেষ্ঠ বিকাশ – শিল্প-সাহিত্য-দর্শন পর্যন্ত একই স্রোতোধারা প্রবহ-

মান? বাল্মীকি, কালিদাস, শেক্সপীয়র, ওয়ার্ডস্‌ওয়ার্থ, রবীন্দ্রনাথ যে-চোখে প্রকৃতির রূপ দেখেছিলেন, সে-রূপের আড়ালে অতিপ্রাকৃত কোনো-এক রহস্য-ঘন সত্তার কম্পমান ছায়া দেখতে পেয়েছিলেন, সে-চোখ কি আমরা কখনো হারাতে পারি? আজ যদি অপ্‌টিক নার্ভের দুর্বলতা ঘ'টে থাকে তবে তা নিশ্চয়ই সাময়িক।

সাধারণ মানুষের জীবন যতো অকিঞ্চিৎকরই হোক, তবু আমাদের প্রত্যেকের জীবনে এমন কয়েকটি 'অমৃতভরা মুহূর্ত' কি দেখা দেয় না যার মহৎ মাধুর্য সমস্ত জীবনের তুচ্ছতা ও গ্লানিকে শুধু সহনীয় নয়, বরণীয় ক'রে তুলতে পারে? তার যদি কোনো আস্বাদ না-পেতাম তবে কিসের আশায় বেঁচে থাকতাম? ঘৃণ্য মানুষের সংখ্যা কম নয়, কিন্তু শ্রদ্ধেয় মানুষের কথাও তো আমরা পড়েছি ইতিহাসে, দু-একজনকে স্বচক্ষেও দেখেছি। যাঁরা সত্যিই শ্রদ্ধেয় ও নমস্য, 'মর্ত্যের অমরাবতী যাঁর সৃষ্টি / মৃত্যুর মূল্যে, দুঃখের দীপ্তিতে', বোদলেয়র একবারও তাঁদের নাম স্মরণ করেননি তাঁর কবিতায়। যদি কোটি-কোটি ক্ষুদ্র মানুষের মধ্যে একজন মহামানবও দেখা দিয়ে থাকেন পৃথিবীতে, তবে সমস্ত মানবজাতি সম্বন্ধে আমাদের ধারণা পাল্‌টে যায়। কারণ, তাহ'লে ক্ষুদ্রতম মানুষের মধ্যে আমরা মহত্ত্বের অঙ্কুর দেখতে পাই। সে-অঙ্কুর যতো অণুবীক্ষণীয় হোক, যতো রুক্ষবায়ুর জলবায়ুর বা আপন অন্তর্নিহিত শক্তির অভাবে বিনষ্ট হ'য়ে যাক, তবু তা জ্যামিতিক বিন্দুর চেয়ে পরিমেয়, ঈশ্বরের চেয়ে সত্য। সক্রেটিস যখন বললেন মানুষ নামক জীবের মধ্যে একটি আশ্চর্য পদার্থ আছে, সে তার আত্মা; যীশু খ্রীষ্ট এবং গৌতম বুদ্ধ যখন মানুষকে, মানুষমাত্রকে, ভালোবাসতে, ভালোবাসার যোগ্য জ্ঞান করতে উপদেশ দিলেন, তখন তারা মানুষকে তার বাস্তবীকৃত সত্তার ক্ষুদ্র বেষ্টনীর মধ্যেই দেখেননি, তার অফুরন্ত সম্ভাবনার পরিপ্রেক্ষণিকায় ন্যস্ত ক'রেও দেখেছিলেন। এমীবা থেকে দেবতা পর্যন্ত যে বহু-তরঙ্গিত রেখা চ'লে গেছে, ঐতিহাসিক মানুষ তার মাঝখানে একটি পরিমিত আয়তন, কিন্তু কোনোদিকেই সীমিত নয়। জড়প্রকৃতিই তো আদি পাপ সংক্রামিত করেছে আমাদের রক্তে; কিন্তু সে কুৎসিত ব্যাধি থেকে আরোগ্য-লাভের অনন্ত প্রয়াসই মনুষ্যধর্ম। যে-ডগ্‌মা আমাদের সম্পূর্ণ নিঃসাড় ও নিশ্চেষ্ট করে তার স্থান আর যেখানেই হোক, কবিতার মতো মনুষ্যত্বের মহৎ প্রকাশে নয়।

বোদলেয়র তাঁর শারীরিক ও মানসিক পীড়াজনিত তিক্ততা জগৎময় ছড়িয়ে দিয়েছিলেন। তাঁর রসনা বিস্বাদ ছিলো ব'লে সুন্দর ও মহানে তাঁর রুচি ছিলো না, কদর্যের ধ্যানেই তাঁর মনঃপীড়া উপশান্ত হ'তো। তাঁর আন্তরিক যন্ত্রণা তাঁকে বাধ্য করেছিলো যন্ত্রণাদায়কের সন্ধান করতে : '…for I seek the void, the black and the base.' শুধু তা-ই নয়, তিনি দেবতা হার্মিসের প্রসাদে এমন এক আশ্চর্য আল্‌কেমি-বিদ্যা আয়ত্ত করেছিলেন যার দৌলতে তাঁর মন সুষমকে বিষম, সুন্দরকে কদর্য, শুভ্রকে কলুষিত ক'রে ফেলতে পারতো তাঁর মনস্তত্ত্বের এবং নন্দনতত্ত্বের চাহিদামতো।

Through you I transmute gold into iron, Paradise into Hell , in the winding-sheet of the clouds I find the corpse of what I loved, and on the shores of heaven I build colossal tombs. ("Alchimie de la Douleur")

জগতে কদর্যের অভাব নেই, খুঁজে-খুঁজে যদি তাই চোখের সামনে তুলে ধরেন বোদলেয়র, এবং তদুপরি স্বকীয় মানসিক রসায়নের সাহায্যে যা সাদা তাকে সুদ্ধ কালো ক'রে ফেলেন, তা'হলে তো "Le Voyage" কবিতার ছয়টি পর্বে সারা দুনিয়ার যে "l'eternal bulletin" তৈরি করেছেন তিনি তার মস্ত ফাঁকি অন্তত তাঁর চোখে ধরা দেওয়ার কথা নয়। তবু তাঁর কাব্যিক সততার প্রশংসা করতে হয় ; তিনি স্বীকার করতে কসুর করেননি যে তাঁর কাব্যবর্ণিত জগৎ তাঁর মনের ল্যাবরেটরিতে তৈরি জগৎ, বাস্তব জগৎ নয়।

যাথার্থ্যের, যাথোচিত্যের, সত্যদৃষ্টির দাবি করেছেন পরবর্তী কবিরা। র‍্যাঁবো বোদলেয়রকে অভিহিত করলেন 'প্রথম দ্রষ্টা, সত্য দেবতা' ব'লে। লক্ষ করবার কথা যে র‍্যাঁবো প্রথম অথবা মহত্তম 'স্রষ্টা' বলেননি—দেবতার বিশেষণ হিসেবে যা মানাতো বেশি। অর্থাৎ তিনি কবির দুই বিকল্প সংজ্ঞার মধ্যে 'দ্রষ্টা'র উপরই জোর দিয়েছেন। অরুণ সরকারও যখন প্রমাণ করতে উদ্যত যে বোদলেয়র তাঁর কাব্যে যেভাবে জগতের স্বরূপ বর্ণনা করেছেন, জগতের স্বরূপ বস্তুত তা-ই, তখন তিনিও এই সংজ্ঞাটির আপেক্ষিক গুরুত্ব স্বীকার করেছেন। এতে আমি খুশি। কারণ, আমিও র‍্যাঁবো ও অরুণের সঙ্গে একমত যে যদিও সৃষ্টিশক্তি ( শিল্পকর্মের নিপুণতা ) না-থাকলে কবি কবি হন না, সত্যদৃষ্টি না-থাকলে তিনি মহৎ কবি, 'কবিদের রাজা', হ'তে পারেন না। তার মানে আমাদের বিতর্ক কাব্যতত্ত্ব নিয়ে নয় ; বিতর্ক এই যে, বোদলেয়রের কাব্যিক

অভিজ্ঞতা বিষয়ীগত না বিষয়ানুগত, সাবজেক্টিভ না অবজেক্টিভ।

গেলো দশ বছরের বাংলা কাব্যে সবচেয়ে প্রভাবশালী কবি বোদলেয়র, যেমন 'পরিচয়'-এর প্রথম দশ বছরে ছিলেন এলিয়ট। এই ভরা জোয়ারের মুখে বোদলেয়রের মহিমা বিষয়ে প্রশ্ন তুলতে গেলে পাল্টা প্রশ্ন, অভিযোগ ও আক্রমণের সম্মুখীন হ'তে হবে বৈকি।

একটা বড়ো নালিশ এই যে আমি বোদলেয়রের নেতিবাচক ভাবের উপর অত্যধিক জোর দিয়েছি, ইতিবাচক ভাবের কথাটা চেপে গেছি। অল্পবয়সের রোম্যান্টিকধর্মী রচনায় ইতিবাচক ভাব, এমন-কি ভাবোচ্ছ্বাস সহজেই খুঁজে বার করা যায়। তখন বোদলেয়র সব-কিছুর মধ্যে স্বর্গীয় উল্লাস ('universal ecstasy of things') দেখতে পেতেন, অসীম আকাশের দিকে তাকালে মহাকালের স্বপ্ন জাগতো তাঁর চোখে ('the great skies that make you dream of eternity'), প্রায় 'খেয়া'র রবীন্দ্রনাথের ভাষায় লিখলেন "Incompatibilité" শীর্ষক কবিতাটি। কিন্তু বোদলেয়র-অনুরাগীরা তাঁর অপরিণত বয়সের কবিতাকে আমল দেন না; এবং পরিণত বয়সের কাব্যের সুর ভিন্ন, বিপরীত বললেও চলে।

কদর্যকে, অমঙ্গলকে যিনি ঘৃণা করেন, তিনি সে-ঘৃণার দ্বারাই প্রকাশ করতে পারেন সুন্দর ও মঙ্গলের প্রতি ভালোবাসা; কিন্তু যাঁর চোখে সারা বিশ্বব্রহ্মাণ্ড কদর্য ও অমঙ্গলময়—কখনো তীব্র ঘৃণার পাত্র, কখনো নিরতিশয় বিরক্তিকর—তিনি ভালোবাসবেন কী, কাকে? অরুণ এ-স্থলে 'আকাঙ্ক্ষা' শব্দটি প্রয়োগ করেছেন; 'বোদলেয়র তথা আধুনিক কবিদের এই যন্ত্রণা (এবং ঘৃণা?) পরোক্ষভাবে সুন্দর ও মঙ্গলের জন্য আকাঙ্ক্ষা নয় কি?' কিন্তু আকাঙ্ক্ষা একটি সক্রিয় ভাব—অনুভূতি ও এষণা (will) উভয় মনোবৃত্তিসংবলিত। যা অনুপস্থিত তা আমরা আকাঙ্ক্ষা করতে পারি অবশ্য, কিন্তু প্রথমত ভবিষ্যতে তার উপস্থিতি সম্ভব এ-বিশ্বাস মনে থাকা চাই। যে-হাঁস সোনার ডিম পাড়ে সেরকম হাঁস পরিণত বয়সে কেউ আকাঙ্ক্ষা করে না। বোদলেয়র তথা আধুনিক কবিরা কি বিশ্বাস করেন যে জগৎ আজ কদর্য ও অমঙ্গলময় হ'লেও একদিন শুভ্র, শুভ ও আনন্দপূর্ণ হ'য়ে উঠবে? এ-বিশ্বাস শেলি কিংবা রবীন্দ্রনাথের মতো রোম্যান্টিক কবিদের লেখায় তবু পাওয়া যায়, কাউন্টর-রোম্যান্টিকদের পক্ষে তা

স্বভাববিরুদ্ধ। দ্বিতীয়ত, যা সত্যিই আমরা কামনা করি তার জন্য কোনো প্রকার চেষ্টা না-ক'রে কি থাকতে পারি? অন্তত চেষ্টার ইচ্ছাটা তো জাগবে মনে, এবং সে-ইচ্ছা যদি কোনো কারণে কাজে পরিণত না-হ'তে পারে তবে সে-জন্য বেদনাবোধ। তেমন-কিছু কি ব্যক্ত হয়েছে বোদলেয়রের বা তাঁর অনুগামীদের রচনায়? এ-চেষ্টার সমূহ ব্যর্থতা অবধারিত জেনে তার নিরর্থকতার কথাই বরঞ্চ শোনা যায় তাঁদের মুখে। তাই তো ছিদ্রহীন নৈরাশ্য, 'অর্থহীনতার বোধ'। সুতরাং 'আকাঙ্ক্ষা' ছেড়ে 'ভালোবাসা'তেই ফিরে আসা যাক। এমন কি কিছুই নেই, কেউই নেই এ-জগৎসংসারে যা/যাকে বোদলেয়র সত্যিই ভালোবাসতেন? অথবা জগৎচরাচরের বাইরে – যদি তারও 'বাইরে' ব'লে কিছু থাকে?

তার আগে দেখতে হবে বোদলেয়রের অনন্যসাধারণ, একেবারে বিবিক্ত ও আত্মপীড়িত মনের মাটিতে ভালোবাসার মতো হৃদয়ানুভূতি প্রস্ফুটিত হওয়ার পক্ষে যথোপযুক্ত সার ছিলো কিনা। ভালোবাসা – আমরা ভালোবাসা বলতে যা বুঝি – বিদ্রূপ, শ্লেষ, অবজ্ঞা বা অসহিষ্ণুতা নয় না; এবং খানিকটা আত্ম-বিসর্জন ও আত্মবিস্মৃতি, তার সঙ্গে অনেকখানি গুণমুগ্ধতা, দাবি করে।

সেই যে আমার কাছে আমি ছিল সবার চেয়ে দামী,
তারে উজাড় করে সাজিয়ে দিলেম তোমার বরণডালা।

আমার তো মনে হয় ভক্তির তথা প্রেমের সার কথা এই দুই পঙক্তির মধ্যে ধরা দিয়েছে। এমন কোনো অনুভূতির কি জায়গা ছিলো বোদলেয়রের আত্ম-পরিপূর্ণ হৃদয়ে? তবু তিনজন নারীর প্রেমে পড়েছিলেন বোদলেয়র, অন্তত ঐ-তিনজনকে অমর ক'রে গেছেন তাঁর 'প্রেমের কবিতা'য়।

প্রথম জান্ দ্যুভাল্। ইনি শ্বেত-কৃষ্ণ প্রেম-পসারিণী, নীচস্বভাবা, অর্থ-লোভাতুরা; কবিকে রূপমুগ্ধ ক'রে একধরনের তৃপ্তিদান ক'রে থাকলেও নানাভাবে যন্ত্রণাই দিয়েছিলেন বছরের পর বছর। এঁর প্রতি ভালোবাসার মধ্যে যে অনেকখানি অবজ্ঞা ও ঘৃণাও মিশ্রিত থাকবে তা সহজেই অনুমান করা যায়। কিন্তু এতোখানি? রতিসুখের বর্ণনা পড়লে চম্‌কে উঠতে হয়।

I leap to your attack, climb in assault
Like corpse-worms feeding nimbly in the vault
And cherish you, relentless cruel beast.
Till that last coldness which delights me best. ["Je t'adore"]

এঁর কথা থাক। অপর দু-জনকে, আপলনী সাবাতিয়ে ও মারী দোব্রঁকে, একই কালে বোদলেয়র গভীরভাবে ভালোবেসেছিলেন কয়েক বছর ধ'রে। সে-ভালোবাসায় তাঁর আনন্দ ছিলো প্রায় নির্মল। যন্ত্রণা থাকলেও তাতে ক্লেদ ছিলো না। তিনি নিজে তাকে তুলনা করেছেন দান্তে ও পেত্রার্কার প্রেমের সঙ্গে। দুই প্রণয়পাত্রীকে যে-চিঠিপত্র লিখেছিলেন তা করুণ ও মর্মস্পর্শী, যদিও ভাষা শুধু রঞ্জিত নয়, অতিরঞ্জিত, উচ্ছ্বসিত। এঁদের নামে বা এঁদের কাছে প্রেরিত অনেক কবিতাও রেখে গেছেন বোদলেয়র। সে-কবিতাগুলি কাব্যসাহিত্যের অমূল্য সম্পদ। চিঠিপত্রে ব্যক্ত ভাব এবং কবিতায় ব্যক্ত ভাব কিন্তু বেশ-একটু আলাদা ধাঁচের। ভাব রসরূপ গ্রহণ করলে অন্য-এক স্তরে উঠে যায় অবশ্য; কিন্তু এ-ক্ষেত্রে দুই স্তরের ভাবের প্রকৃতিতেই দুস্তর প্রভেদ। যদি অনুমান করা যায় যে, চিঠিপত্রের ভাব কিঞ্চিৎ উপরিতলের ও কৃত্রিম, এবং কবিতার ভাব মনের গভীর তল থেকে উৎসারিত, সেই কারণে অধিকতর সত্য, তবে কি খুব ভুল হবে সে-অনুমান?

অন্যকে ভালোবাসেন ব'লে সোজাসুজি বোদলেয়রের প্রেমনিবেদন প্রত্যাখ্যান করলেও মারীকে পত্র লিখলেন যে এই প্রত্যাখ্যান তাঁকে আরো শ্রদ্ধেয় ক'রে তুলেছে: 'সে মহৎ ভালোবাসা থাক তোমার মনে স্থির, তা তোমাকে আরো সুন্দর ক'রে তুলুক, আরো সুখী'। অন্য-একটি চিঠিতে জানালেন: অস্বীকার করব না মারী, আমি তোমাকে ভালোবাসি, কিন্তু সে-ভালোবাসা যেন খ্রীষ্টানের মনে ভগবানের প্রতি ভালোবাসা। আজ থেকে তুমি আমার হৃদয়ের একমাত্র রানী, তুমি আমার সত্তার একটি অঙ্গ যাকে কোনো আধ্যাত্মিক শক্তি গ'ড়ে তুলেছে।...পেত্রার্কার মতো আমি অমর ক'রে দিয়ে যাবো আমার লরাকে।' তাঁর লরাকে তিনি অমরতা দান করলেন বটে, কিন্তু ঠিক পেত্রার্কার লরার মতন নয়। মারী বোদলেয়রের কবিতায় এইভাবে আবির্ভূতা:

What matter your stupidity, your indifference? I hail you whether mask or sham display. I worship your beauty. ["L'Amour du mensonge"]

"Le Poison" শীর্ষক কবিতায় মারীর দিব্য মূর্তি আরো ঝাপসা হ'য়ে গেছে, অন্য-একরঙের কাচের ভিতর দিয়ে আমরা তার চেহারা দেখতে পাই। এই সুন্দরীর রূপমাধুরীকে মদ, আফিম ইত্যাদির সঙ্গে তুলনা ক'রে লিখছেন:

None of these things equals the poison that flows from your eyes, your

green eyes···None of these things can equal the fearsome marvel of your acid saliva, which plunges my soul into oblivion, and bringing virtigo swirls it in a swoon to the shores of death.

এমন জ্বালাময় শ্লেষাত্মক ভাবকে খ্রীষ্টান ভক্তের প্রশান্ত আত্মনিবেদনের সঙ্গে তুলনা করতে গেলে কল্পনাকে অনেক দূর দৌড় করাতে হয়।

আপলনীকে লেখা চিঠিপত্রেও অনুরূপ ভাবোচ্ছ্বাস ছিলো : 'না-জেনেই তুমি আমার ভালো করছো, শুধু বেঁচে থেকেই, এমন-কি তুমি যখন ঘুমিয়ে থাকো, তখনো'; তাঁকে বিশ্বাস করতে বলছেন পৃথিবীতে এমন ক'রে কেউ কাউকে ভালোবাসেনি – এতো নিঃস্বার্থ, এতো আদর্শ-প্রণোদিত, এবং এমন 'utterly reverent' ভাবে। এই প্রেমনাট্যের এক সুবিদিত অঙ্কের যবনিকাপাতের পর যখন আপলনীর ছোটো বোন তাঁকে ঠাট্টা ক'রে জিজ্ঞাসা করলেন, বোদলেয়র কি এখনো তাঁর দিদিকে ভালোবাসেন আর আগের মতো 'গ্র্যাণ্ড' চিঠিপত্র লিখছেন, তখন বোদলেয়রের উত্তরটি তাঁর যোগ্য হয়েছিলো এবং কাব্যপাঠকমাত্রের স্মরণীয়: 'The common herd are lovers, the poets are idolators'। প্রতিমাপূজার প্রকাশ কিন্তু কবিতায় বিস্ময়কর। "A celle qui est trop gaie" ('অতিশয় লাস্যময়ীকে') শীর্ষক যে বিখ্যাত কবিতাটি আপলনীকে পাঠিয়েছিলেন তার আরম্ভ বড়ো সুন্দর, কিন্তু শেষ দুই স্তবকে পড়ি :

Thus, some night, when the hour of sensuality strikes, I would like to slink noiselessly, like a coward, towards your body's riches, in order to chastise your happy flesh, to bruise your pardoned breast and open in your astonished side a wide, deep wound, and – O blinding rapture – through those new lips, more vivid and more beautiful, infuse my poison into you, my sister.

না, কোনো রক্তমাংসের প্রেমাস্পদার প্রতি – তিনি মানসসুন্দরী, বিয়াত্রীচে, লরা ইত্যাদি রূপে কল্পিত হ'লেও – বোদলেয়রের মনে সেই পুনরুজ্জীবনী প্রেম জাগা সম্ভব ছিলো না যাকে আমরা তাঁর জাগতিক ঘৃণার উল্টো পিঠ ভাবতে পারি। নারীমাত্রেই তো ঘৃণ্য (abominable), প্রণম্যা যিনি তাঁর প্রতিও অনুরাগ-বিদ্বেষের দোলায় দুলবেই তাঁর হৃদয়। তবে কি পৃথিবীর বাইরে, জগৎ-চরাচরেরও ঊর্ধ্বে, সে-ভালোবাসার পাত্র খুঁজে পাবো আমরা? সেখানেও কি তাঁর হৃদয়ের দোলা থামবে? থামবে না। বিরক্তি ও ঘৃণা তাঁর কাব্যে যতোখানি

জায়গা জুড়েছিলো, তাঁর ব্যক্তিত্বেও ততোখানি। দান্তে-পেত্রার্কা-তুল্য প্রেমের চাষ করবার মতো যথেষ্ট জমি বাকি ছিলো না।

ঈশ্বরে বিশ্বাস কি বোদলেয়রের মনে স্থির ছিলো? অল্পবয়সে হয়তো ছিলো, শেষজীবনে যখন তিনি কঠিন পীড়ায় ভুগছেন এবং মৃত্যু আসন্ন, তখন অবশ্য ক্যাথলিক ধর্মবিশ্বাস আঁকড়ে ধরেছিলেন। কিন্তু মধ্যজীবনে, তাঁর কবিতার শ্রেষ্ঠ ফসল যখন ফলেছিলো, তখন তিনি আদৌ ঈশ্বরে বিশ্বাস করতেন কিনা এ-বিষয়ে মতভেদ আছে। তিনি নিজেই লিখেছেন, কোনো-এক সময়কার মানসিক যন্ত্রণার কথা বর্ণনা করে: 'This lasted three months, and at the same time, by a contradiction that only seems strange, I was praying constantly (to what definite being, I absolutely do not know).…And God, you will say. I long with all my heart and (with what sincerity only I can know) to believe that some one, invisible and outside me, takes an interest in my fate: *but what to do to believe this?*' (বক্রলেখ বর্তমান লেখকের।)

কবিতায় ক্বচিৎ-কখনো দু-একটি অন্তিম পঙক্তিতে ঈশ্বরকে সম্বোধন করা হয়েছে বটে, কিন্তু কোনোরূপ বিচ্ছেদ-বেদনা বা সাযুজ্য-তৃষ্ণা তাতে ব্যক্ত হয়নি, ঈশ্বরের হাতে নিজের জীবন সমর্পণ ক'রে কবি অপার্থিব শান্তি পাচ্ছেন বা চাচ্ছেন তেমন কোনো ইঙ্গিতও সুস্পষ্ট নয়। ঈশ্বরকে ডাকছেন অত্যন্ত পার্থিব প্রার্থনা নিয়েই – উত্তম কবিতা লিখবার শক্তি, নিজের অসুস্থ দেহ-মনকে সহ্য করবার শক্তি, স্বর্গধামে বিশেষ একটি স্থান, ইত্যাদি চেয়ে। এই সব প্রার্থনার উদ্দিষ্ট বিশেষ কোনো সত্তা নয়, তিনি নিজেই বলেছেন। অনায়াসে ভাবা যায়, এই প্রার্থনাগুলি তাঁর যন্ত্রণারই প্রকাশবিশেষ, ঈশ্বরকে সম্বোধনও কাব্যিক। আর যাঁর মন সমগ্র সৃষ্টির প্রতি ঘৃণায় এমন ভরপুর, তিনি কি ঈশ্বরের অস্তিত্ব, অন্তত তাঁর শুভত্ব বিষয়ে খানিকটা সন্দিহান না-হ'য়ে পারেন? এই অকূল ঘৃণা কি সৃষ্টিকে ছাপিয়ে স্রষ্টাকেও স্পর্শ করবে না? করেনি কি – যেমন নিম্নোদ্ধৃত বাক্যাংশে?

Ashamed to be alive, shrivelled shadows, timorous and bent-backed, you hug the walls and nobody takes his hat off to you, O strangelyfated ones!…

Where will you be tomorrow, octogenarian Eves on whom God's terrible claw is poised? ("Les Petites Vieilles")

ঈশ্বরের চিত্রকল্পটি লক্ষণীয়। যাঁকে শকুনি গৃধিনীর মূর্তিতে ধ্যান করা হচ্ছে (মহিষমর্দিনী নয়, নিরীহ বৃদ্ধাদের ঘাড়ের উপর যাঁর থাবা উদ্যত) তাঁর প্রতি প্রগাঢ় প্রেম বা ভক্তি জাগবার কথা নয়।

যে-রসকে নিঃসন্দেহে প্রেম-ভক্তি বলা যায় তার প্রকাশ অবশ্য পাই একটি স্তবকে — "Les Phares" কবিতার শেষ স্তবকে। কী আশ্চর্য, কী অব্যর্থ সে-প্রকাশ :

আর কী প্রমাণ আছে? ভগবান, এই তো পরম,
এ-ই তো নির্ভুল সাক্ষ্য আমাদের দীপ্ত মহিমার,
এই যে আকুল অশ্রু যুগে-যুগে করে পরিশ্রম
অবশেষে লীন হ'তে অসীমের সৈকতে তোমার।

[ বুদ্ধদেব বসু-কৃত অনুবাদ ]

কিন্তু এমন প্রগাঢ় মরমীয়া ভাবানুপ্রাণিত স্তবক বা পঙক্তি বোদলেয়রের কাব্যে এতোই বিরল যে তাকে ব্যতিক্রম বললেও ভুল হয় না। নিয়ম সিদ্ধ হয় দু-একটি ব্যতিক্রমে — এটা কি শুধু কথার কথা? তিনি নিজেই অনুভব করেছেন যে তাঁর মনের তীব্রস্বর বিশ্বের ঐকতান সংগীতে একটি বেসুরো ঝংকার — 'thanks to the irony that mauls and ravages me.' হেতু যা-ই হোক্, ফল এই দাঁড়ালো যে বোদলেয়র অত্যন্ত মধুর ক'রে তাঁর অন্তরের বেসুর ('dissonant chord') শোনালেন শতাব্দীর কানে, অনন্ত চরাচরব্যাপী 'divine symphony' একবার উল্লিখিত হ'য়েও রইলো অ-মনোযুক্ত, কানে যদি-বা গিয়ে থাকে, মরমে পৌঁছলো না।

বিতৃষ্ণারই কবি বোদলেয়র, বিতৃষ্ণাই তাঁর মূল ভাব, স্থায়ী ভাব, এবং অন্য-সব ভাবের মধ্যে অনুপ্রবিষ্ট ভাব। তাঁকে যদি মহৎ কবি বলতে হয় তবে জাগতিক বিতৃষ্ণাকেও মহান এবং সত্য অনুভূতি ব'লে স্বীকার করতে হয়। আমি তা পারি না। যদি অরুণ সরকারের মতো আমিও জীবন ও জগৎকে সত্যই ঘৃণ্য ব'লে উপলব্ধি করতাম, তবেই বোদলেয়রের কাব্যে আত্মসমর্পণ করতে পারতাম, শুধু তাঁর রূপদক্ষতায় মুগ্ধ হ'য়ে মাঝপথে থমকে দাঁড়াতাম না।

সর্বব্যাপী বিতৃষ্ণা ও ঘৃণার অনুভূতি বোদলেয়রের মনকে এমনি ভরাট ক'রে রেখেছিলো যে সেখানে বিপরীত ভাবের, তৃষ্ণা ও প্রেমের, যথোপযুক্ত স্থান

ছিলো না – বলতে যাচ্ছিলাম, কিন্তু নিজেকে সংশোধন করতে হ'লো। একটি জিনিস বোদলেয়র সত্যিই ভালোবাসতেন, প্রাণ দিয়ে ভালোবাসতেন। সেটি কবিতা – যে-কবিতা তিনি রচনা করেছেন তা-ও, কিন্তু তার চেয়েও বেশি, সেই কবিতা যা তাঁর কলমে ধরা দেয়নি, ছিলো তাঁর সংরক্ত কামনা এবং সুকঠোর সাধনার লক্ষ্য হ'য়ে। বোদলেয়রের জীবনদর্শনে পরম ব'লে অভিহিত করবার সত্যিই যোগ্য কিছু থাকে যদি, তবে তা এই অধরা কবিতার মাধুরী।

কবিতা কী এবং তার মূল্য কিসে – এ-প্রশ্ন এখানে আপনিই ওঠে, যদিও একটি দীর্ঘ রচনার শেষে এতো বড়ো প্রশ্ন তোলা সংগত নয়। তার পূর্ণতর আলোচনা স্বতন্ত্র প্রবন্ধে করবার ইচ্ছা রইলো; এখানে প্রাসঙ্গিক দু-চারটি কথা শুধু বলতে চাই।

গ্রেকো-রোমান নন্দনতাত্ত্বিকগণ এ-প্রশ্নের দুটি উত্তর নিয়ে দ্বিধাগ্রস্ত ছিলেন – শিল্পী কি মূলত নির্মাতা (maker), না দ্রষ্টা (seer)? প্রথম উত্তরটির মানে, শিল্পী যা রচনা করেন তা কোনো-কিছুর মাধ্যম বা প্রতীক নয়, আপন রূপে আপনি সম্পূর্ণ, তা সুন্দর হ'য়ে উঠেছে এটাই তাঁর শেষ কথা, এখানেই তার চরম মূল্য। চৈনিক ফুলদানি, পারস্য গালিচা কিংবা আধুনিক কালের নির্বস্তুক চিত্র ও ভাস্কর্যকে আমরা এইভাবেই দেখি, এগুলিকে অন্য-কিছুর প্রতীক বা বাহন মনে করা শক্ত। প্রথম দুটি শিল্পবস্তুর একটা ব্যবহারিক মূল্য অবশ্য আছে, কিন্তু বড়ো শিল্পীর হাতে গড়া ফুলদানিকে বা গালিচাকে ঘরকরনার কাজে লাগাতে কোনো শিল্পরসিক রাজি হবেন না।

কবিতাকেও কি নির্বস্তুক চিত্রকলার পর্যায়ে ফেলা যায়? কবিতা যেহেতু ভাষার ছাঁচে গড়া শিল্পবস্তু, অর্থাৎ এমন উপাদান দিয়ে গড়া যা অবশ্যতই এবং অনিবার্যতই একটা মাধ্যম বা প্রতীক, তাই প্রতীকধর্ম ত্যাগ করতে পারে না কবিতা, করলে কবিতা আর কবিতাই থাকে না।

রঙ ও রেখা দিয়ে প্রতিকৃতি আঁকা যায়, কিন্তু আঁকতেই হবে এমন মাথার দিব্যি নেই। বাদ্যযন্ত্র দিয়ে সমুদ্রের গর্জন, বনের মর্মর, কোকিলের ডাক ইত্যাদির কথা মনে করিয়ে দেওয়া যায়, কিন্তু বাদ্যসংগীতের মধ্যে তা অত্যন্ত বিরল ব্যতিক্রম। ইচ্ছা করলেই চিত্রকর অনুকৃতি ও সাংকেতিকতা বর্জন করতে পারেন, সংগীতকার তো ক'রেই থাকেন। কিন্তু কবি তা পারেন না। বাক্যের সঙ্গে বাচার্থের (বোধগম্য অর্থের) সংযোগ এমনই অবিচ্ছেদ্য এবং শ্রোতা বা পাঠক-

মাত্রের আজীবন অভ্যাসসিদ্ধ যে, বিশুদ্ধ কবিতার দোহাই দিয়ে বাচ্যার্থের বিপর্যয় ঘটাতে গেলে পাঠকের চিত্তসুদ্ধ বিপর্যস্ত ও দিশেহারা হ'য়ে যায়। একটা-কিছু সন্তোষজনক, সর্বজনীন না-হোক বহুজনীন অর্থ (একেবারে ব্যক্তিসাপেক্ষ অর্থ অর্থই নয়, তা পাঠকবিশেষ বুঝেছেন না বানিয়েছেন জানবার কোনো উপায় নেই) খুঁজে না-পাওয়া পর্যন্ত সে শান্তি পায় না; এবং মনের এই উদ্‌ভ্রান্ত অবস্থায় কোনো রসানুভূতিই তার চিত্তে দানা বাঁধতে পারে না। অর্থ থেকে অর্থান্তরের পিছনে চিত্ত যতোক্ষণ ধাবিত হয়, অনুভূতির হয়রানিও চলে ততোক্ষণ। কবিতা যে-পরিমাণে হয় বিশুদ্ধ, নিবস্তুক, অর্থভার-অসহিষ্ণু, সেই পরিমাণে তা আমাদের কাব্যরস থেকে বঞ্চিত করে। অভিনবত্বের নেশা লাগায় অবশ্য। রসাস্বাদনের চেয়ে ঐ-নেশাপানের দিকে যাঁদের ঝোঁক বেশি, তাঁদের কথা আলাদা।

ভাষা-নির্ভর শিল্পকর্মকে ভাষার স্বধর্ম রক্ষা ক'রে ব্যঞ্জিত অর্থের বাহন বা সংকেত হ'তেই হয়—কবিতার সঙ্গে অন্যান্য শিল্পসৃষ্টির তফাত এখানে সুস্পষ্ট। কিসের বাহন কবিতা? প্রাচীন পাশ্চাত্য কাব্যতাত্ত্বিকদের উত্তরে দ্বিধা ছিলো না। জগতের কোনো-এক খণ্ডের ভিতর দিয়ে পূর্ণের যে-রূপটি কবিবিশেষের চোখে—চোখে না-ব'লে হৃদয়েই বলা উচিত—যেমনভাবে ধরা দিয়েছে, কবিতা তারই বাহন। এটাই মাইমেসিস থিয়োরির ভিতরের কথা।

য়ুরোপীয় পুনর্জাগরণ ছিলো ব্যক্তিস্বাতন্ত্র্যের যুগ, তাই কবিতাতেও দেখা দিলো ব্যক্তির প্রাধান্য। সে-যুগের এবং তৎপরবর্তীকালের নন্দনতাত্ত্বিকেরা বলতে লাগলেন, কবির বিশিষ্ট ব্যক্তিস্বরূপটি প্রকাশ করা, অর্থাৎ পাঠকের হৃদয়ে-মনে প্রস্ফুটিত করাই কবিতার কাজ, কবিতা ব্যক্তিস্বরূপেরই ব্যঞ্জনা। অরুণ বলছেন, কবিতা হচ্ছে আবেগের প্রকাশ। কিন্তু আরো-একটু ভেবে দেখলে খুব-সম্ভব তিনিও স্বীকার করবেন যে এক-একটি ক্ষুদ্র খণ্ডকাব্য যদি-বা একটি বিশেষ আবেগ বহন ক'রে আনে এবং তৎ-সংশ্লিষ্ট বা তৎ-ভিত্তিস্বরূপ কবির মানসিক ও ঐন্দ্রিয়ক অভিজ্ঞতা, তবু কোনো কবির সমগ্র কাব্যরচনা পাঠ করলে আমরা তাতে কবির ব্যক্তিস্বরূপটি অল্লাধিক প্রস্ফুটিত দেখি। অন্তত বোদলেয়রের কবিতা তাঁর ব্যক্তিস্বরূপের প্রকাশরূপেই বিচার্য ও মূল্যবান, বিশুদ্ধ নির্বস্তুক শিল্পকলারূপে নয়।

বলেছি কবিতা বস্তু নয়, বাহন; এবং কিসের বাহন সে-প্রশ্নের দুটি ভিন্ন

উত্তর – একটি প্রাচীন, অন্যটি নবীন – পেশ করেছি। দুটি উত্তরের মধ্যে কি কোনো বিরোধ আছে? থাকতে পারে যদি আমরা ব্যক্তিস্বরূপকে বিশ্বজগৎ থেকে একেবারে বিচ্ছিন্ন ক'রে দেখি এবং ভাবি (কোনো-কোনো স্বনামধন্য আধুনিক সাহিত্যস্রষ্টা তা-ই ভেবেছেন) যে এই দুই সত্তা বিচ্ছিন্নই নয়, বিপরীত এবং পরস্পর-প্রতিদ্বন্দ্বী, এমন-কি প্রতিপক্ষ। কিন্তু তাদের সম্পর্ক অন্যরূপও ভাবা যায়, ভাবা যায় যে ব্যক্তি এবং বিশ্ব পরস্পর-সাপেক্ষ, পরস্পর-অনুপ্রবিষ্ট। একেবারে নৈর্বক্তিক জগৎ আমাদের জ্ঞানের বিষয় হ'তে পারে না, বিজ্ঞানেরও না। দর্শনশাস্ত্রে এটাই কাণ্টের বিপ্লবী অবদান। অন্যদিকে ব্যক্তির শূন্যতা ভ'রে ওঠে বিশ্বের প্রতিফলনে, অনুরণনে।

ব্যক্তির স্বরূপ কী, সে-স্বরূপের মূল্য কিসে? এর উত্তরে আমি সেই কবির সঙ্গে একমত যিনি বলতে পেরেছেন:

হৃদয়ের অসংখ্য অদৃশ্য পত্রপুট
গুচ্ছে গুচ্ছে অঞ্জলি মেলে আছে
আমার চারদিকে চিরকাল ধরে,
আমি-বনস্পতির এরা কিরণ-পিপাসু পল্লবস্তবক।

এ-মত একেবারেই মিলবে না তাঁর মতের সঙ্গে যিনি সর্বদাই অনুভব করেন:

All of winter wlll gather in my soul ;
Hate, anger, horror, chill, the hard forces;
And like the sun in this hell by the north pole ;
My heart will be only a red and frozen block.

রবীন্দ্রনাথ তাঁর *Personality* বক্তৃতামালার এক জায়গায় বলেছেন: 'আমাদের রাগ ও দ্বেষ, সুখ ও দুঃখ, ভয় ও বিস্ময় জগতের উপর খেলা ক'রে, সে খেলার দ্বারাই জগৎকে আমাদের ব্যক্তিস্বরূপের অঙ্গীভূত ক'রে নেয়। সেই আত্মীকৃত জগতের হ্রাসবৃদ্ধি ও যাবতীয় পরিবর্তন আমাদের ব্যক্তিস্বরূপের সঙ্গে তাল রেখে চলে। জগৎকে আমরা যতোখানি আপন ক'রে নিতে পারি তারই পরিমাণ ও গুণ অনুযায়ী আমরা ছোটো বা বড়ো হই। এই জগৎ যদি আমাদের থেকে বিচ্ছিন্ন হয়ে পড়ে, তবে আমাদের ব্যক্তিস্বরূপের কোনো উপাদানই অবশিষ্ট থাকে না।' বাহ্যিক ও আভ্যন্তরীণ কারণে, কতকটা ভ্রান্ত মতবাদের প্রেরণাবশত, বোদলেয়র নিজেকে বহু যত্নে সমগ্র জগৎ থেকে বিচ্ছিন্ন করেছিলেন। সে-বিচ্ছিন্নতার বেদনা ছিলো তাঁর মনে ও কাব্যে, কিন্তু বেদনাকে

ছাপিয়ে উঠেছিলো তাঁর তীব্র স্বাতন্ত্র্যাভিমান ও অপরিসীম বিতৃষ্ণাবোধ। ফলে তাঁর ব্যক্তিত্ব হ'লো ঘনীভূত ও উত্তরঙ্গ, কিন্তু রইলো অত্যন্ত সংকুচিত হ'য়ে। তাঁর আত্মপ্রসারণী বৃত্তিগুলি—কৌতূহল, জিজ্ঞাসা, বিস্ময়, আগ্রহ, তৃষ্ণা, শ্রদ্ধা, ভালোবাসা, আত্মনিবেদন, আত্মবিসর্জন—ঠিকমতো প্রস্ফুটিত হ'তে পারলো না। বোদলেয়রের কবিতা নিঃসন্দেহে তাঁর ব্যক্তিস্বরূপের বাহন, কিন্তু সে-ব্যক্তিস্বরূপ ছিলো অনেক দিক থেকে রিক্ত, কাজেই তিক্ত। সে-রিক্ততা তাঁর কাব্যে ধরা পড়তো যদি-না বোদলেয়র তাকে ভ'রে দিতেন তাঁর অত্যাশ্চর্য শিল্প-কর্মের রাজকীয় বৈভবে। কিন্তু হৃদয়ের শূন্যতা কি রাজার ভাণ্ডারে ভরতে পারে; তা-ও কি সম্ভব ?

মালার্মে ভাবলেন ঠিক এটাই সম্ভব। কবিতাকে আর-সব দিক থেকে শূন্য ক'রে দিলে, তার আত্মব্যঞ্জক এবং বহির্বিশ্বনির্দেশক অর্থসম্ভার লঘু থেকে লঘুতর ক'রে দিলে, রূপদক্ষ কবির কারুকর্ম আপন পূর্ণগৌরবে বিভাসিত হবে। তিনি ছিলেন নিবস্তুক চিত্রকলা ও সংগীতের দ্বারা অনুপ্রাণিত, সেইহেতু অ্যাবস্ট্রাক্ট কবিতার পক্ষপাতী এবং প্রয়াসী। সে-প্রয়াস তাঁর অংশতই সফল হয়েছিলো; সেটা আমাদের সৌভাগ্যই বলতে হবে, কারণ মালার্মে নিঃসন্দেহে উঁচুদরের কবি, উত্তম কবিতা লিখেছেন যখন তাঁর উদগ্র কাব্যতত্ত্ব তাঁর কবি-কর্মকে বিভ্রান্ত করেনি।

যাঁরা বলেন, মালার্মের কবিতায় হেগেলীয় ব্রহ্ম আভাসিত, তাঁরা হেগেলের দর্শন সম্বন্ধে ভ্রান্ত ধারণা পোষণ করেন। এই দার্শনিকের পরমসত্তা কেবল শূন্যতা বা নেতি নেতি নন, জড়প্রকৃতির, প্রাণিলোকের এবং মানবসমাজের বিবর্তনধারার মধ্যে ও মাধ্যমে ( in and through ) প্রকাশমান। পক্ষান্তরে, মালার্মে যে-পরমের ধ্যান করতেন তিনি মহাশূন্য ছাড়া আর-কিছুই নন, নাগার্জুনের শূন্যতা অপেক্ষাও শূন্যতর। মালার্মে তার বন্ধুকে চিঠি লিখলেন যে ভগবানের সঙ্গে তাঁর দারুণ কুস্তি হ'য়ে গেছে, ফলে ভগবান কুপোকাৎ। কিন্তু ভগবানকে পেড়ে ফেলে দেখতে পেলেন : সামনে প্রকাণ্ড এক কালো গহ্বর খাঁ-খাঁ করছে, আর সেই গহ্বরের অন্ধকারে তলিয়ে যাচ্ছে যা-কিছু তিনি শুভ ও সুন্দর ব'লে জানতেন, যা তাঁর এতোদিনকার সাধনার চরম লক্ষ্য ছিলো। স্বভাবতই সে-মহাশূন্য ( 'void' ) মালার্মের মনে যতোটা তৃষ্ণা জাগায় তার চেয়ে সন্ত্রাস জাগায় ঢের বেশি; সেদিকে এগুবেন কি পিছোবেন তা নিয়ে দ্বিধা-

গ্রস্ত নয় তাঁর চিত্ত। বোদলেয়রের কবিতা যেমন এই বীভৎস জগৎ থেকে ঊর্ধ্ব-শ্বাস পলায়নের কবিতা, মালার্মের কবিতা তেমনি তাঁর পরম থেকে সভয়ে পিছিয়ে আসার কবিতা।

তবু শূন্য শূন্য নয়
ব্যথাময়
অগ্নিবাষ্পে পূর্ণ সে গগন।

এই অগ্নিবাষ্প মালার্মের সৃজনী প্রতিভা। তাই দিয়ে তিনি হতাশ যন্ত্রণায় সৃষ্টি করেন 'স্বপ্নের ভুবন'। মহাশূন্য পরম ভয়ংকর সত্য, তাকে ঢেকে দেন কবি তাঁর কল্পনার জগৎ দিয়ে, সে-জগৎ সুন্দর কিন্তু 'গরীয়সী মিথ্যা' ('glorious falsehoods') ছাড়া আর-কিছু নয়। যাবতীয় সৃষ্টি (বিজ্ঞানের সৃষ্টি, ইতিহাসের সৃষ্টি, কবিতার সৃষ্টি) সবই অনৃত অধ্যাস, একমাত্র নাস্তিই সত্য—এই পরাজ্ঞানই মালার্মের কবি তথা দার্শনিক জীবনের সাধনা এবং সিদ্ধি। তার শ্রেষ্ঠ অভিব্যক্তি অবশ্য কবিতা। নানা বিলীয়মান স্বপ্নজাল সৃষ্টি ক'রে, নানা দুর্ভেদ্য প্রতীক উদ্ভাবন ক'রে, এই পরাজ্ঞান তিনি সঞ্চারিত করেছেন তাঁর লিখিত কবিতাগুলিতে। কিন্তু তাঁর আসল কাব্য অলিখিতই র'য়ে গেলো—যে-কাব্যে পরিসমাপ্ত হওয়া বিশ্বব্রহ্মাণ্ডের একমাত্র সার্থকতা ('everything in the world exists to end in a book')। সুতরাং পরমাদপি পরম হ'য়ে দাঁড়ায় কবিতা, শুদ্ধ কবিতা; মোক্ষলাভের একমাত্র পন্থা কাব্যসৃষ্টি (কাব্যসম্ভোগও সম্ভবত)। এ-কথা বোদলেয়র সম্বন্ধে কিঞ্চিৎ দ্বিধার সঙ্গে বলেছিলাম, তাঁর পক্ষে হয়তো-বা আংশিক সত্য; কিন্তু মালার্মের পক্ষে পূর্ণ এবং অক্ষরে-অক্ষরে সত্য। আরো তফাৎ এই যে, বোদলেয়র তাঁর কবিতায় ঢেলে দিয়েছেন আপন উদ্বেলিত হৃদয়ের সব জ্বালাযন্ত্রণা; মালার্মের কবিতায় (যে-কবিতার সাধনা করতেন তিনি) অন্তর এবং বাহির দুই-ই বিলীয়মান ও অপনোদিত, অতিশয় প্রোজ্জ্বল শুধু কবিতার শিল্পরূপ।* যে-কাব্যতত্ত্ব গুরু মালার্মে এবং শিষ্য ভালেরির শিল্প-ভাবনায় কিঞ্চিৎ অস্পষ্ট ছিলো তাই বেশ পরিষ্কার ক'রে বুঝিয়ে বলেছেন সাত্র তাঁর *What is Literature* গ্রন্থে। তার সংক্ষিপ্ত আলোচনা আমার বইতে পাওয়া যাবে।

* The Mallarmé poem testifies to a disappearance of the poet and an effacement of the object named so that only the idea, a kind of musical elocution remains.' Wallace Fowlie, *Mallarmé*, Phoenix Books, p 58.

রবীন্দ্রনাথের কাব্যতত্ত্বের সঙ্গে মালার্মের কাব্যতত্ত্বের আকাশ-পাতাল ব্যবধান। অরুণ এই আকাশ-পাতালকে এক করতে চেয়েছেন দেখে আশ্চর্য হলাম। "ভাষা ও ছন্দ" নামক কবিতা থেকে কয়েকটি পঙক্তি তুলে দিয়ে এই অসাধ্যসাধন করা যায় না, কারণ সেই পঙক্তিগুলি সংগীত-বিষয়ক, কবিতা-বিষয়ক নয়। সেখানে রবীন্দ্রনাথ প্রতিতুলনা করেছেন 'সংগীতের মতন স্বাধীন', 'অর্থভারহীন' শিল্পের সঙ্গে অর্থভারবাহী ভাষা-নির্ভর কবিতার। রবীন্দ্রনাথ নন, মালার্মেই কবিতাকে করতে চেয়েছিলেন সংগীত। এই সাংগীতিক কবিতার 'থিয়োরিটা জানা থাকলেও রবীন্দ্রনাথ তা নিয়ে তন্নিষ্ঠ পরীক্ষা করেননি এই যা' এবং মালার্মে তন্নিষ্ঠ পরীক্ষা করেছিলেন, দুই কবির মধ্যে প্রভেদ এইটুকু নয়। রবীন্দ্রনাথের কাব্যতত্ত্ব অনেক বেশি পার্থিব, মাটির অনেক বেশি কাছাকাছি তাঁর কবিতা; এবং তাঁর মতে কবিতা ওয়ার্ডস্‌ওয়ার্থের স্কাইলার্কের মতো, শেলির স্কাইলার্কের মতো মোটেই নয়। সংগীতের সমধর্মী কবিতা হ'তে পারে না, সে-কথা তিনি অরুণের উদ্ধৃত কবিতারই পরবর্তী অংশে বলছেন আদি-কবি বাল্মীকির জবানিতে:

…সেইমতো প্রত্যক্ষ প্রকাশ
কোথা মানবের বাক্যে, কোথা সেই অনন্ত আভাস,
কোথা সেই অর্থভেদী অভ্রভেদী সংগীত-উচ্ছ্বাস,
আত্মবিদারণকারী মর্মান্তিক মহান বিশ্বাস?
মানবের জীর্ণ বাক্যে মোর ছন্দ দিবে নব সুর,
অর্থের বন্ধন হতে নিয়ে তারে যাবে কিছু দূর
ভাবের স্বাধীন লোকে…

'কিছু দূর' বিশেষণটি লক্ষণীয়। আরো লক্ষ করবার কথা যে রবীন্দ্রনাথের মতে আদর্শ কবিতা যতো উপরে উঠুক তবু সে পৃথিবীকে ছাড়বে না; কবিতার সঙ্গে মাটির যোগ যে আত্মিক, আপতিক নয়।

গুরুভার পৃথিবীরে টানিয়া লইবে ঊর্ধ্ব পানে,
কথারে ভাবের স্বর্গে, মানবেরে দেবপীঠস্থানে।

পৃথিবী-প্রেমিক রবীন্দ্রনাথ, তাঁর কবিতা যে পৃথিবীকে ছাড়তে পারছে না এতে সত্যই দুঃখ নেই তাঁর। পৃথিবী-বিদ্বেষ মোক্ষসীসূত্রে পেয়েছিলেন মালার্মে,*

* 'Is there a way, O Self (O Me) familiar with bitterness, to break the crystal insulted by the monster and to escape, with my two featterls wings—at the risk of falling througout eternity?' 'Monster' বলতে মালার্মে এই জগৎটাকেই বুঝেছেন; ওয়ালেস ফাউলির অনুবাদে ("Les Fenetres") আছে insulted by the world.'

কাজেই পৃথিবীর ধুলোমাটি ঝেড়ে ফেলে একেবারে অভ্রভেদী হ'তে পারলেই বাঁচেন তিনি। অবশ্য নীলাকাশ সম্বন্ধে যে তাঁর কোনো মোহ ছিলো তা নয় ("L' Azure" কবিতাটি দ্রষ্টব্য); আকাশের একমাত্র গুণ এই যে তা মাটি থেকে অনেক দূরে।

সমালোচক অরুণ সরকারের সঙ্গে আমার দূরত্ব কিছু আছে বুঝতেই পারছি। কিন্তু কবি অরুণ সরকারকে খুব কাছের মানুষ ব'লে জানি। যিনি বিশ্বাস করেন যে, 'শূন্যতা, বিরক্তি, বিতৃষ্ণা, বিবমিষা, একঘেয়েমী এবং অর্থহীনতার বোধ ছাড়া আর কী আছে এ-যুগের মানুষের সামনে', তাঁর কলম দিয়ে কি এমন শুদ্ধ প্রেমের কবিতা বেরুতে পারে? নিম্নোদ্ধৃত কবিতার লেখকের সামনে তো রয়েছে এমন এক উতরোল রাত্রি যার অন্ধকারে সমস্ত নক্ষত্রের আলো ঝলমল করছে।

যদি ম'রে যাই
ফুল হ'য়ে যেন ঝ'রে যাই
যে-ফুলের নেই কোনো ফল
যে-ফুলের গন্ধই সম্বল
যে-গন্ধের আয়ু একদিন
উতরোল রাত্রিতে বিলীন
যেই রাত্রি তোমারই দখলে
আমার সর্বস্ব নিয়ে জ্বলে
আমার সত্তাকে করে ছাই
ফুল হ'য়ে যেন ঝ'রে যাই।

কবিতাটি হয়তো প্রথম যৌবনে লেখা, যদিও তাতে পরিণত শক্তির ছাপ স্পষ্ট। তবু এমন যদি হয়ই যে, মধ্য যৌবনে বা প্রৌঢ়ত্বের প্রান্তে পৌঁছে সে-জীবনের সীমানা-ছাড়ানো রাত্রি আর তেমন উজ্জ্বল নয় তাঁর কবিমানসে, তাতে হতাশ হবার কিছু নেই। তিনি লাভ করেছেন সেই দুর্লভ দৃষ্টিশক্তি যা সমস্ত নৈরাশ্য-বাদী অন্ধকার-বিলাসী দর্শন ভেদ ক'রে আলো দেখতে পাচ্ছে:

আশৈশব কবিতাকে ভালোবাসি। অশান্ত-বিক্ষত
দারিদ্র্য-পীড়িত মধ্যবিত্ত জীবনের বঞ্চনায়
অলক্ষ্যালালিত লক্ষ আশা-বৃক্ষ থেকে বাতাহত
আত্মাকে যে দৈবী শূন্যে দ্রষ্টারূপে অবস্থাপনায়
সমর্থ হয়েছি, তা তো কবিতা-দেবীরই আশীর্বাদে।

এ-আশীর্বাদ যাঁর কপাল স্পর্শ করেছে, তাঁর জীবন 'অভিশপ্ত' হ'তে যাবে কোন দুঃখে? 'দ্রষ্টারূপে অবস্থাপনা' যদি 'যাও, উত্তরের হাওয়া'র কবির পক্ষে সত্য হ'য়ে থাকে, তবে সকলের পক্ষেই তা সম্ভব — কাব্যসাধনার পথে হ'তে পারে, জ্ঞানমার্গে হ'তে পারে, কর্মমার্গেও হ'তে পারে। আর তা-ই যদি হয় তবে মানব-জীবন শেষ অবধি মোটেই অর্থহীন নয়। অরুণ আধুনিক জীবনের যে-সব দুঃখ-যন্ত্রণার কথা বলেছেন তা হয়তো সত্য, কিন্তু তার নিরাকরণও তো সত্য। অভি-শাপ যিনি দিয়েছেন, তিনি অভিশাপ কাটাবার মন্ত্রটাও তো ব'লে দিয়েছেন। কবি জেনেছেন সে-মন্ত্র, সমালোচকও জানবেন একদিন। পূর্বোদ্ধৃত পঙক্তিগুলি যে-কবিতা থেকে নেওয়া ("বুদ্ধদেব বসুকে") তা একটি উৎকৃষ্ট 'বক্তৃতাবাগীশ' কবিতা। সেই কবিতা থেকে আমরা জানতে পারি জীবনের এবং সাহিত্যের আর একটি মহার্ঘ মূলনীতির কথা :

> আশৈশব কবিতাকে ভালোবেসে বুঝেছি প্রেমেই
> রূপ, কল্পনার তথা কবিতার আদি বাসস্থান।

হ্যাঁ, প্রেমেই ; ঘৃণায় নয়, বিতৃষ্ণায় নয়, একঘেয়েমিতে নয়। অরুণ দুটি ছত্রে যা সুন্দর ক'রে বলেছেন, আমিও সেই কথা দু'শ পঞ্চাশ পৃষ্ঠায় যুক্তিসহকারে বলতে চেষ্টা করেছি। তবে ঝগড়াটা কোথায়?